## ❑ নিবেদন ❑

ডন জুয়ান বায়রণের (1788–1824) আত্মজৈবনিক কাব্যবিশেষ। মোট দ্বাদশ সর্গে সম্পূর্ণ এই কাব্যগ্রন্থটির রচনাকাল ১৮১৮—১৮২৩। বর্তমান পুস্তিকাটিতে মাত্র প্রথম দু'টি সর্গের ভাষান্তরন রয়েছে। প্রথম সর্গের বিষয়,—-ডন জুয়ানকে তার মা'র সুশিক্ষিত করে তোলার প্রচেষ্টা এবং তৎসত্ত্বেও তার অবৈধ ব্যাভিচারে লিপ্ত হওয়ার কাহিনী;—-আর দ্বিতীয় সর্গে আছে—-নৌযাত্রায় ক্যাডিজে যাওয়ার পথে তার জাহাজডুবির ফলে বিপর্য্যস্ত হওয়ার ও পরে এক নির্জ্জন দ্বীপে এক জলদস্যুর কিশোরী কন্যা হেইডি্র প্রেমে পড়ার কাহিনী। সময়ান্তরে বাকী সর্গগুলি ভাষান্তরিত করা হবে—এমন ইচ্ছা থাক্‌ল।

পারিবারিক উৎসাহ, প্রকাশকের আগ্রহ, বন্ধুবান্ধবদের প্রেরণা এবং সর্বোপরি পাঠকবর্গের প্রনোদনা যে এই রচনাকর্মে আমাকে বিশেষভাবে উদ্বুদ্ধ করেছে,—তা অকপটে স্বীকার করছি।

আমার অন্যান্য ভাষান্তরিত পুস্তাকাবলীর মতো এটিও পাঠককূলের নিকট বিশেষভাবে সমাদৃত হবে—-আশা করছি।

প্রশান্ত সামন্ত

## সূচী

## Dedication—উৎসর্গপত্র

### I / ১

Bob Southey ! You're a Poet-pet-laureate
A representative of all the race;
Although 'tis true that you turn'd out a Tory at
Last, yours has lately been a common case;
And now my Epic Renegade ! What are you at?
With all the Lakers, in and out of place?
A nest of tuneful persons, to my eye
Like four and twenty Blackbirds in a pye;

বব্ সাউদি! কবি তুমি,—পোষা রাজকবি
আমাদের এ পুরো জাতটার মাত্র প্রতিনিধি;
যদিও জানি টোরী হয়ে বদলে গেছ সবই,
তোমার কাছে হাজির এখন সামান্য এক বিধি
বলো তো পাক্কা দলত্যাগী! কি রেখেছ ভাবি?
হ্রদো কবিদের সান্নিধ্যে, এখান ওখানেও যদি?
করেছ জড়ো কতকগুলো মহান সুরেশ্বরে
দেখছি যেন চার আর বিশ্ কালোপাখী এক নীড়ে।

### II / ২

'Which pye being open'd they began to sing,
(This old song and new simile holds good),
'A dainty dish to set before the king,
Or Regent, who admires such kind of food;
And Coleridge, too, has lately taken wing,
But like a hawk encumber'd with his hood,
Explaining metaphysics to the nation—
I wish he would explain his explanation

খাঁচা খোলা হলে গায় কাছাখোলা গান।
(পুরানো গানের নতুন উপমা মন্দ ব্যাপার নয়),
রাজার সামনে স্বাদু এবং সুখাদ্য ধরান
অথবা রাজপুরুষ মাঝে, যাদের রুচি হয়;

কোলরিজও এখন দেখি, পাখা তাঁর ছড়ান,
কিন্তু বাজপাখীর মতো ফনাতে বাত্যয়,—
ব্যাখ্যা করেন দর্শন তাঁর জাতির সম্মুখেতে—
আমি চাই ব্যাখ্যা তিনি দেবেন সে ব্যাখ্যাতে।

## III / ৩

You Bob! are rather insolent, you know,
At being disappointed in your wish
To supersede all warblers here below,
And be the only Blackbird in the dish;
And then you overstrain yourself, or so,
And tumble down like a flying fish
Gasping on deck, because you soar too high, Bob,
And fall, for lack of moisture quite a-dry, Bob!

তুমি বব্! খুব উদ্ধত, ভালোই তুমি জানো,
ইচ্ছে মতন করতে কিছু ভীষণ হতাশ হয়ে
তলায় যত প্রতিযোগি সবাইকে ছাপানো
একাই গ্রাহ্য কালোপাখি অনন্যতা নিয়ে;
কষ্ট বড়ো করতেই হয়, তো তা হাড়কাঁপানো
উড়ুক্কুমাছের মতো শেষে নীচেই আসো ধেয়ে,
চাতালে পড়ে দম নাও, কারণ তুঙ্গে ওঠো, বব্,
বড়ো শুকনো আবহ তাই, পড়েই যাও, বব!

## IV / ৪

And Wordsworth in a rather long "Excursion"
(I think the quarto holds five hundred pages),
Has given a sample from the vasty version
Of his new system to perplex the sages;
T 'is poetry, at least by his assertion,
And may appear so when the dog-star rages–
And he who understands it would be able
To add a storey to the Tower of Babel.

ওয়ার্ডসওয়ার্থ লিখলেন এক সুদীর্ঘ "ভ্রমণ",
(ও বইটির হবে, তা প্রায় পাঁচশ মতো পাতা),

দিলেন তিনি নমুনা এক,—তাঁর সে দর্শন
নতুন এমন, সন্তদেরও ঘুরিয়ে দেবে মাথা;
কাব্য সেটাও—অবশ্য এ তাহারই কথন
লুব্ধক হলে ক্রোধোন্মত্ত দেখায়ও তেমন তা—
ব্যাপারখানা ভালো বুঝতে সক্ষম হন যিনি
ব্যাবেল স্তম্ভেও তল বাড়াতে ঠিক পারবেন তিনি।

V / ৫

You–gentlemen! by dint of long seclusion
From better company, have kept your own
At Keswick, and, through still continued fusion
Of one another's minds, at last have grown
To deem as a most logical conclusion,
That Poesy has wreaths for you alone;
There is a narrowness in such a notion,
Which makes me wish you'd change your lakes for ocean

ভদ্রজন সব! অনেকদিন গুটিয়ে থাকার তরে
ভালো লোকের সঙ্গ থেকে নিজেদের আলয়ে
কেজউইকে যুক্ত থেকে মাত্র পরস্পরে—
নিজের নিজের চিন্তা নিয়ে এমনি গেছেন হয়ে
পৌঁছে গেছেন এমন একটা অভ্রান্ত উত্তরে।
কাব্যমাল্য নিজেদের তরেই বা অপেক্ষিত রহে;—
এমন একটা ভাবনাতে বেশ সংকীর্ণতা আছে,
আশা করি, হ্রদ ছেড়ে যাবেন সমুদ্রের কাছে।

VI / ৬

I would not imitate the petty thought,
Nor coin my self-love to so base a vice,
For all the glory your conversion brought
Since gold alone should not have been its price.
You have your salary : wasn't for that you wrought ?
And Wordsworth has his place in the Excise.
You're shabby fallows true–but poets still,
And duly seated on the immortal hill.

এমন একটা বাজে ভাবনায় ভাবিত হচ্ছি না,
আত্মশ্লাঘায় নামতে চাই না এমন নীচ পাপে,
তোমাদের পরিবর্তনে যে গৌরবের সূচনা
মূল্য কিন্তু একমাত্র সোনাতেই না মাপে।
প্রতিদান তো পেয়েছই; তার তরেই না রচনা?
ওয়ার্ডয়্ওয়ার্থের মূল্যও তো রাজস্বতে মেপে।
হতে পারে বন্ধ্যা তোমরা তবুও তো কবি,
অবিনশ্বর গিরিশীর্ষে অধিষ্ঠিত সবই।

## VII / ৭

Your bays may hide the baldness of your brows–
Perhaps some virtuous blushes; let them go–
To you I envy neither fruit nor boughs–
And for the fame you would engress below,
The field is univesal, and allows
Scope to all such as feel the inherent glow :
Scott, Rogers, Campbell, Moore, and Crabbe, will try
'Gainst you the question with posterity.

পত্র মুকুট করতে পারে আড়াল নেড়া ভুরু—
সম্ভবত গোপন কিছু লজ্জা মহনীয়—
থাক্ সে কথা—করি না হিংসা ফলে বা ফুলে কারও
যতই হোন্ খ্যাতির ফলে সবার অতি প্রিয়
জায়গা জেনো বিশ্বজনীন, আগত সব তারাও
আত্মশক্তি উদ্ভাসে যার আলোকের উৎসাহ;
স্কট, রজার্স, ক্যাম্বেল, মূর এবং ক্রাব্—সবাই
পরে শুধাবে, কেমনে তোমরা এলে এখানে ভাই।

## VIII / ৮

For me, who wandering with pedestrian Muses,
Contend not with you on the winged steed,
I wish you fate may yield ye, when she chooses,
The fame you envy, and the skill you need,
And recollect a poet nothing loses

In giving to his brethren thier full meed
Up merit. and complaint of present days
Is not the certain path to future praise.

আমি হেঁটো কাব্যলক্ষীর সাথেতে বেড়াই
তোমাদের ও ওড়ার সাথে সাজে না দ্বৈরথ
ইচ্ছে মতন তিনি তোমাদের ভাগ্য গড়ুন, চাই
ঈর্ষনীয় শংসা সহ, দক্ষ মনোমত;
ভাবতে থাকুন—এতে কবির ক্ষতি তো কিছু নাই
আপনজনে প্রাপ্য পুরো দিলেও মনোমত।
বর্তমানের বিরুদ্ধেতে কেবল অভিযোগ
ভবিষ্যতের সম্মাননায় ঘটায় না বিয়োগ।

IX / ৯

He that reserves his laurels for posterity
(Who does not often claim the bright reversion)
Has generally no great crop to spare it, he
Being only injured by his own asertion;
And although here and there some glorious rarity
Arise like Titan from the sea's imersion,
The major part of such appellants go
To–God knows where–for no else can know.

সম্মান না রাখে যে তুলে ভবিষ্যতের তরে
(চায়নাকো ঘটনার উল্টো পরিণতি)
এমন তবো তুলে রাখায় লাভ কিছু না করে
বরং এমন জিদের তরে হয়ই কিছু ক্ষতি;
গৌরবময় ব্যতিক্রম এক আধটা না ধরে
টাইটানের সাগর ডুবি, ঘটনা সম্প্রতি—
এমনতর অভিযোগের বেশী যে কোথা যায়
ঈশ্বর জানেন—অন্য কারোর জানা বিষম দায়।

I / ১০

If. fallen in evil days on evil tonges.
Milton appealed to the Avenger. Time.

If Time, the Avenger, execrates his wrongs
And makes the world 'Miltonic' mean 'sublime'
He deign'd not to belie his soul in songs,
Nor turn his very talent to a crime;
He did not loathe the Sire to laud his Son,
But closed the tyrant-hater he begun.

কুসময়ে কুভাষাতে আপতিত হয়ে
মিল্টন যদি আবেদন স্বকালে জানাত
প্রতিশোধে স্বকাল যদি দয়াদ্র হৃদয়ে
অন্যায় সব ভুলে পৃথ্বিকে পবিত্র বানাত—
কাব্য করে মিথ্যায় আত্মা দেয়নি সে বিলিয়ে
প্রতিভা তার অন্যায়েতে হয়ওনি বিকৃত,—
পিতৃনিন্দা করেনি সে ছেলের প্রশংসায়
স্বেচ্ছাচারী ঘৃণাকারীকে সে সুরুতেই থামায়।

XI / ১১

Think'st thou, could he-the blind Old Man–arise,
Like Samuel from the grave, to freeze once more
The blood of monarchs with his prophecies,
Or be alive again–again all hoar
With time and trials, and those helpless eyes,
And heartless daughters–worn–and pale–and poor;
Would he adore a sultan? he obey
The intellectual eunuch Castlereagh?

ভাবো, যদি পারতো এ অন্ধ উঠতে কবর হতে
সামুয়েলের মতন করে আরও একটি বার
রাজরক্ত করতে জমাট ভবিষ্যৎ বাণীতে
অথবা আবার বেঁচে উঠে—মিশলেনও আরবার
এই সময়ের দোলাচলে—অসহায় অক্ষিতে
কন্যা নিদয়, ধ্বস্ত গরীব, বিবর্ণ সব তার—
সুলতানকে করবে পূজা? এমন ভাবা যায়?
মেনে মহামান্য নপুংসক ক্যাসেলরিয়ায়?

## XII / ১২

Cold-blooded. smooth faced. placid miscreant!
Dabbling its sleek young hands in Erin's gore.
And thus for wide carnage taught to plant.
Transferr'd gorge upon a sister shore.
The vulgarest tool that Tyranny could want.
With just enough of talent, and no more.
To lengthen fetters by another fix'd
And offer poison long already mix'd

ঠাণ্ডা মেজাজ, মসৃণ মুখ, সুধীর দুরাচারী!
এরিনের রক্তছিটায় সিক্ত চিকন কিশোর হাতে,
হত্যালীলার বিরাট এক ফন্দি ফিকির করি,
লোলুপতার দৃষ্টি দিল বিদেশী প্রান্তেতে,
অত্যাচারীর নোংরাতম অস্ত্র হাতে ধরি,
যথেষ্ট দক্ষতাসহ, কম্‌তি নাহি তাতে,
শৃঙ্খল ব্যবহারের ক্ষেত্র করবারে বিস্তার
এবং আগেই মিশ্রিত বিষ বাড়িয়ে ধরবার।

## XIII / ১৩

An orator of such set trash of phrase
Ineffably-legitimately vile.
That even its grossest flatterers dare not praise,
Nor foes–all nations–condescend to smile;
Not even sprightly blunder's spark can blaze
From the Ixion grindstone's easeless toil,
That turns and turns to give the world a notion
Of endless torments and perpetual motion.

বক্তা বটে বাঁধা কিছু সস্তা বকুনির
দগ্‌দগে্‌ তা নোংরা এবং বিশ্রী অবশ্যই
অন্ধ তোষামুদেও শংসা করেনা এটির,
শত্রুও না, সকল জাতির জাগায় তা হাসিই;

দায়হীনদের অন্ধদলও রয় তাতে বধির।
অবিশ্রান্ত শ্রমে শিলা ভাঙুক না যতই,
ঘুরে ফিরে পৃথ্বির জানায় ধারনা-এমত—
যতিহীন যাতনা এবং গতিই অবিরত।

## XIV / ১৪

A bungler even in its disgusting trade.
And botching, patching, leaving still behind
Something of which its masters are afraid,
States to be curb'd, and thoughts to be confined.
Conspiracy or Congress to be made–
Cobbling at manacles for all menkind–
A tinkering slave-maker, who mends old chains,
With god and man's abhorrence for its gains.

আনাড়ি সব মজুরেরাও বিরক্তিকর কাজে
নোংরা করে, তাপ্পি মারে, অসমাপ্তও রাখে
এমন কিছু, যাতে কর্তা পড়ে ভীতির মাঝে,
সংকুচিত করে, এবং চিন্তাতেও দেখে
সংঘর্ষ না সংযুক্তি, কোন পন্থা সাজে
মানুষজনের দুর্গতিতে মুক্তিস্পৃহা রাখে
ঝালাইকর দাসকারী যে ভাঙা শিকল সারে
ঈশ্বর ও মানুষের ত্যাগে লাভ করতেও পারে।

## XV/ ১৫

If we may judge of matter by the mind.
Emasculated to the marrow. It
Hath but two objects. how to serve and bind,
Deeming the chain it wears even men may fit.
Eutropious of its many masters, -blind
To worth as freedom. wisdom as to wit.
Fearless-because no feeling dwells in ice,
Its very courage stagnates to a vice.

বস্তুবিচার করি যদি মনঃ শক্তি দিয়ে
মজ্জাশুদ্ধ খোজা করে, দেখব এটির ও
দুটি লক্ষ্য—সেবা করা এবং বাঁধিয়ে
যে শৃঙ্খলে বদ্ধ তা যোগ্য মানবেরও
অনেকানেক কর্ত্তার কাছে বাঞ্ছনীয়—এ
অন্ধ স্বাধীনতার প্রতি জ্ঞান রসিকেরও
নির্ভয়—কারন কোনো বোধই থাকে না তুষারে,
সাহসও স্থবির হয় পাপাচারের ভারে।

## XVI / ১৬

Where shall I turn me not to view its bonds.
For I will never fell them:-Italy!
Thy late reviving Roman soul desponds
Beneath the lie this state thing breathed o'er thee-
Thy clanking chain, and Erin's yet green wounds.
Have voices-tongues to cry aloud for me.
Europe has slave, allies, kings, armies still
And Southey lives to sing them very ill

কোথায় বা যাব একে দেখতে বাধাহীন
এদের তো পারি না ফেলতে, অভ্রান্ত ইটালী
রোমান আত্মার তব পুনরুজ্জীবন
হতাশ শায়িত আজও—যেখানে সকলি
এরিনের নবক্ষত, তোমারও শৃঙ্খল ঝনন্
শব্দ করে আমার তরে সোচ্চারে আকুলি।
ইউরোপের দাস, বন্ধু, রাজা, সৈন্য এখনও আছে
কুকীর্ত্তি বর্নিতে এদের সাউদিও আছে বেঁচে।

## XVII/ ১৭

Meantime-Sir Laureate-I prceed to dedicate,
In honest simple verse, this son I to you.
And if in flattering strains I do not predicate,
'Tis that I still retain my buff and blue;
My politics as yet are all to educate :

Apostasy's so fashionable, too.
To keep one creed's a task grown quite Herculean
Is it not so, my Tory, ultra-Julian?

কবিগুরু, এখন আমি উৎসর্গিতে চাই
সাদামাঠা সরল ভাষায় আমার এ রচনা।
খুব কিছু না ফাঁপিয়ে তেমন বল্‌ছি আমি তাই
এখনও আমি রয়েছি ঈষৎ পীতনীল পানা
চালাকি করে একটুখানি জ্ঞানও দিতে চাই ঃ
স্বমতত্যাগীর স্বধর্ম তা, —এমনও তো জানা,
নীতি কিছু আঁকার জন্য চাই সুকঠিন জ্ঞান;
তাই নয় কি টোরী দাদা, অন্ধ জুলিয়ান?

Venice,Spetember 16, 1818—ভেনিস, ১৬ই সেপ্টেম্বর , ১৮১৮।

## Canto I / প্রথম সর্গ।

### I/১

I want a hero: an uncommon want,
When every year and month sends forth a new one,
Till after cloying the gazettes with cant
The age discovers he is not the true one:
Of such as these I should not care vaunt,
I'll therefore take our ancient friend Don Juan,
We all have seen him in the pantomime
Sent to the devil, somewhat ere his time.

আমার একটা নায়ক চাই, অস্বাভাবিক চাওয়া
প্রতি বছরে, মাসে, নোতুন যেহেতু তা জন্মায়
ঢক্কানিনাদ যাবৎ না সব থামায় শংসা পাওয়া
যুগান্তর প্রমাণ করে-কেউ নয়, ঠিক,—হায়;
এদের দিয়ে হবে না আমার গর্বগাথা গাওয়া
প্রাচীন বন্ধু ডন জুয়ান-কে বাছলাম তাই—প্রায়
কল্পকথার পরিবেশনায় দেখেছি সবাই তাকে
না হতে সময় শমন-সদন পাঠানো হল যাকে।

2/ ২

Vernon, the butcher Cumberland, Wolfe, Hawke,
Prince Ferdinand, Granby, Burgoyne, Keppel, Howe,
Evil or good, have had their tithe of talk,
And fill'd this sign-posts then, like Wellesley now,
Each in their, like Bangno's monarch's stalk,
Followers of fame, 'nine farrow' of the sow .
France, too, had Bonaparte and Dumourier,
Recorded in the Moniteur and Courier.

ভার্নন, ঘাতক কাম্বারল্যাণ্ড, উলফ্, কিংবা হক্,
যুবরাজ ফার্দিনাণ্ড, গ্রান্‌বি, বারগোয়েন, কেপেল কিংবা হো,
ভালোমন্দ, কমবেশী করেছেন বক বক্,
কর্ত্তব্য পুরো করেছেন, যেমন ওয়েলেস্‌লিও তো;
ব্যাঙ্কোরাজদের গজগমন, দৃপ্ত ভয়ানক
যশস্বী সব, বর্ণিত যত নবরত্নও ঃ
ফরাসীদেশে যেমন ছিলেন বোনাপার্ট, ডুমোরিয়ার
নথীবদ্ধ করেছেন যা মনিটার, ক্যুরিয়ার।

3/ ৩

Barnave, Brissot, Condorcet, Mirabeau,
Petion, Clootz, Danton, Marat, La Foyette,
Were French and famous people, as we know;
And there were others, scarce forgotten yet,
Joubert, Hoche, Marceau, Lannes, Desaix, Moreau,
With many of the military set,
Exceedingly remarkable at times,
But not at all adapted to my rhymes.

বার্নাভ, ব্রিসেট, কণ্ডরসেট, এবং মিরাবো,
পেসন, ক্লুজ, ডান্টন, ম্যারাট এব ল্যাফয়েটি,
ফরাসী ছিলেন, খ্যাত সবাই, সবই তো জানো
আরো ছিলেন অনেক, যাদের ভোলে না স্মৃতি,
জোবার্ট, হোচে, মার্সিউ, ল্যানেস ডেসিস, মরেউ,

সেনানী দলে আরও অনেক সুবিখ্যাত অতি,
সময় সময় ছিলেন তাঁরা দারুন খ্যাতিময়
কাব্যে তবে চাইছি যেমন, আদৌ তেমন নয়।

4 / ৮

Nelson was once Britannia's god of war
And still should be so, but the tide is turn'd;
There's no more to be said of Tafalgar
'Tis with our hero quietly inurn'd;
Because the army's grown more popular
At which the naval people are concerned.
Besides. the prince is all for the land-service.
Forgetting Duncan, Nelson, Howe. and Jervis.

নেলসন ছিলেন একসময় ব্রিটেনের সেনা সেরা
বর্তমানে থাকলেও তা, সময় ঘুরে গেছে
ট্রাফালগার নিয়ে কি কিছু বলতে যাবে পারা
আমাদের বীরদের কৃতিত্বে সব গিয়েছে মুছে;
স্থলবাহিনী এখন এমন জনমানসে ধরা
নৌবাহিনীর সৈন্যরা সব মিইয়ে ভীষণ আছে।
তাছাড়া রাজা স্থলসেনাকে মদত দিচ্ছেন কষে,
ভুলেই গেছেন ডানকান, নেলসন, হো এবং জার্ভিসে।

5 / ৫

Brave men were living before Agamemnon,
And since, exceeding valorous and sage,
A good deal like him too. though quite the same none.
But then they shone not on the poet's page,
And so have been frogotten .–I condemn none.
But can't find any in the present age
Fit for my poem (that is. for my new one).
So, I said. I'll take my friend Don Juan.

আগামেমনের আগেই ছিলেন বিরাট বিরাট বীর,
সাহসী এবং সন্ত সম কম না কোনও মতে,

এমন আরও অনেক ছিলেন-কিছু বা নীচু-শির;
পাত্তা কারও না থাকলেও কবির পুঁথিপাতে,
দুষছি নাকো কাউকে, সবাই শিকার বিস্মৃতির
এখন তেমন একটাকেও পাচ্ছি নাকো হাতে
(নতুন ধারার কাব্যে আমার) যেমনতর চাই—
বন্ধু আমার ডন জুয়ানে বেছে নিলাম তাই।

6 / ৬

Most epic poets plunge *'in medias res'*,
(Horace makes this the heroic turnpike road),
And then your hero tells, whene'er you please
What went before–by way of episode,
While seated after dinner at his ease,
Beside his mistress in some soft abode,
Palace, or garden, paradise, or cavern,
Which serves the happy couple for a tavern.

মহাকাব্যের কবিরা সব মাঝপথেতে হাঁটেন
(হোরেস একেই করে তুললেন পাওনা পাওয়ার পথ)
পরে আপনার নায়ক বলেন—যখন যেমন চাহেন
কি ঘটেছে, চল্‌ছে কেমন আখ্যায়িকার রথ,
ভোজন শেষে ইচ্ছামত আরাম করে বসেন
পার্শ্বে নিয়ে গৃহিনী কোনও গৃহেতে যথাযথ,
সৌধে, কিংবা বাগানে, কোনও স্বর্গে বা গুহায়,
সুখী কপোত কপোতীকে যা সুস্থিতি যোগায়।

7/৭

That is the usual method, but not mine–
My way is to begin with the beginning;
The regularity of my design
Forbids all wanderings as the worst of sinning,
And therefore I shall open with a line
(Although it cost me half an hour in spinning)
Narrating somewhat of Don Juan's father
And also of his mother, if you'd rather.

যদিও ওটাই আসল পথ, আমার ও পথ নয়—
আমার পথ—আদৌ সুরুর থেকে সুরু করা;
আমার ধরন—তা অতীব সুশৃঙ্খলময়
সকল ভ্রমন নিষেধ, কারণ সব পাপের সে বাড়া,
তাই এ লেখন সুরু এমন পংক্তি দিয়ে হয়—
(পেয়েছি যা খুঁজে পেতে আধঘণ্টা ঝাড়া)
ডন জুয়ানের বাবাকে নিয়ে দু'এক কথা বলি
চান্ যদি তো মা-কে নিয়েও দুই একটি কলি।

8/ ৮

In Seville was he born, a pleasant city,
Famous for oranges and women–he
Who has not seen it will be much to pity,
So says the proverb–and I quite agree;
Of all the Spanish towns is none more pretty;
Cadiz perhaps–but that you soon may see :–
Don Juan's parents lived beside the river,
A noble stream and call'd the Guadalquiver.

সেভিলেতে জন্মটি তার, নগর চমৎকার,
কমলা এবং কমলিকাদের কারণে বিখ্যাত
দেখেনি যে-বলব আমি-পোড়া কপাল তার
প্রবাদেতে তা-ই বলে-আমিও একমত;—
স্পেনে যত নগর আছে, এমনটি কোন্ আর;
মিলিয়ে নেবেন; হয়তো ক্যাডিজ এমন তরো খ্যাত,
ডন জুয়ানের মাতাপিতার বাস নদী কিনার
গুয়াদালকুইভার নামটি তার—বড়ো চৎকার।

9/ ৯

His father's name was Jose–Don, of course,
A true Hidalgo, free from every stain
Of Moor or Hebrew blood, he traced his source
Through the most Gothic Gentlemen of Spain;

A better cavalier ne'er mounted horse,
Or. being mounted, e'er got down again,
Than Jose. who begot our hero. who
Begot–but that's to come--Well.to renew:

পিতা ঠাকুরের নামটি জোস্—অবশ্যই ডন্
মোটামুটি অভিজাত, মালিন্য বিহীন—
মূর কিংবা হিব্রুর রক্তে আবির্ভূত হন্
স্পেনীয় গথিক অভিজাতদের মাধ্যমে আসীন
তার চেয়ে বড়ো বেপরোয়া ঘোড়সওয়ার কেউ নন
অথবা চড়ে, অবতীর্ন এমনিট খুঁতহীন
পুত্র তারই নায়ক মোদের এই আখ্যানটীর
কতই কি না করল—বলব—হবেন না অস্থির।

10 / ১০

His mother was learned lady, famed
For every branch of every science known–
In every Christian language ever named,
With virtue, equall'd by her wit alone,
She made the cleverest people quite ashamed,
And even the good with inward envy groan,
Finding themselves so very much exceeded
In their own way by all the things that she did.

মাতা ছিলে সুশিক্ষিতা, এবং খ্যাতিমতি
সব বিজ্ঞানের সকল শাখায়, বুৎপত্তি সহ
খৃষ্টিয় সব ভাষার পরে পাক্কা দখল অতি
গুণবতী সম্মানের বুদ্ধি-অতুলনীয়
খুব চালাক-ও তার তুলনায় নিছক লজ্জাবতী
সৎমানুষও চাপা রোষে জানাত বিদ্রোহ,
তাদের সবার উপর দিয়ে যেহেতু টপকাবে
যাই বা করুন-স্বকাজ দিয়ে অতি সহজভাবে।

11/ ১১

Her memory was a mine, she knew by heart
All Calderon and greater part of Lope.

So that if any actor miss'd his part
She could have severed him from the prompter's copy,'
For he Feingale's were an useless art.
And he himself obliged to shut up shop he
Could never make a memory so fine as
That which adorn'd the brain of Donna Inez.

স্মৃতিশক্তি যেন খনি—মুখস্থ তার ছিল
ক্যালডরনের পুরো, এবং লোপের অনেকটাই—
অভিনেতার পার্ট বলতে একটু হলেও ভুল, ও
স্মারক খাতার মত তাকে ধরিয়ে দিতো তাই
তার তুলনায় ফিনিগাল এরও বিদ্যে ছিল খেলো
বাধ্য হতেন ফেলে দিতে ব্যবসার ঝাঁপটাই—
ছিলেন না তিনি কখনও এমন স্মৃতিধর
ডোনা ইনেজের যেমন ছিল মথাটি উর্ব্বর।

12/ ১২

Her favourite science was the mathematical,
Her noblest virtue was her magnanimity,
Her wit (who tried sometimes at wit) was Attic all,
Her serious saying darken'd sublimity;
In short, in all things she was fairly what I call
A prodigy-her morning dress was dimity,
Her evening silk, or, in the summer, muslin
And other stuffs, with which I won't stay puzzling.

অতি প্রিয় তার বিজ্ঞান —অঙ্কশাস্ত্র বটে,
মহান গুণ ছিল তার—উদাত্ত হৃদয়—
অতি সরল রসবোধ (প্রায়ই বেশ খুনসুটে)
গুরুভার বাক্যালাপও দারুণ দীপ্তিময়
মোটের উপর সব ব্যাপারেই অবশ্য চট্‌পটে,
ক্ষণজন্মা—প্রাতঃ পোষাক অতীব শোভাময়—
সন্ধ্যাবেলায় রেশম, এবং গ্রীষ্মেতে মস্‌লিন্‌
আরও যা সব,—বলতে মাথা করবেই ঝিম্‌ঝিম্‌।

13/ ১৩

She knew the Latin–that is, "the Lord's prayer".
And greek–the alphabet–I'm nearly sure.
She red some French romances here and there
Although her mode of speaking was not pure;
For native Spanish she had no great care,
Al least her conversation was obscure;
Her thoughts were theorems, her words a problem,
As if she deem'd that mystery would ennoble'em.

ল্যাটিন তিনি জানতেন,—তা ঈশ্বরের প্রার্থনা,
গ্রীক্ জানতেন—বর্ণমালা—আমি প্রায় নিশ্চিত;
ফরাসী আখ্যান-এখান সেখান-পড়েছেন দু'একখানা
বলার ধরন যদিও তার ছিলনা ঠিকমত
গেঁয়ো স্পেনীয় ভাষা নিয়ে নয়কো স্থিতমনা
কথাবার্ত্তায় অস্পষ্টতা বেশ ছিল অন্ততঃ
চিন্তায় ছিলেন উপপাদ্য, দুর্বোধ্য কথায়
ভাবতেন, যেন রহস্যভেদ খ্যাতির এক উপায়।

14/ ১৪

She liked the English and the Hebrew tongue,
And said there was analogy between'em;
She proved it somehow out of sacred song,
But I must leave the proofs to those who've seen'em,
But this I heard her say, and can't be wrong,
And all may think which way their judgements lead'em
'Tis strange-the Hebrew noun which means "I am",
The English always use to govern d-n.

পছন্দ করতেন ইংরাজীও এবং হিব্রু ভাষা
সাদৃশ্য আছে এ দু'য়েতে—তাও বলতেন তিনি;
প্রমাণ করতেন পবিত্র গানে এ কথা ভাসাভাসা,
আমি চাই-তা প্রমাণ করুন ওসব জানেন যিনি—
তবে বলতে শুনেছি তাকে ভুল না, করি আশা
সবাই দিবেন মত তাঁহাদের নিজ মতো ব্যাখ্যানি—

মজার বটে, হিব্রু বিশেষ্যে "আমি" মানে যার
দি-এন-এর বিশেষন রূপ ইংরাজীতে তার।

15/ ১৫

Some women use their tongues-she look'd a lecture,
Each eye a sermon, and her brow a homily,
An all-in-all-sufficient self-director,
Like the lamented late Sir Samuel Romilly,
The law's expounder and the State's corrector,
Whose suicide was almost an anomaly–
One sad example more, that "All is vanity,'
(The jury brought their verdict in 'Insanity.)

নারীরা সব কথা বলেন—তার যেন বক্তৃতা
চোখ তো নয়, নীতিবাক্য—কপাল খুব ঘরোয়া
সর্বেসর্বা সম্পূর্ণ এক সবার বড়ো—মাথা
মৃত সামুয়েল রোমিলি যেন—নেই কারো পরোয়া
আইনের ব্যাখ্যাতে তিনি রাষ্ট্রের ত্রুটি-ত্রাতা
আত্মহত্যা করল যারে অস্বাভাবিক ধাওয়া
আর এক করুণ উদাহরণ—"সর্বগর্ব বৃথা"—
(বিচারকরা রায় জানালেন—খারাপ ছিল মাথা)

16/ ১৬

In short, she was a walking calculation,
Miss Edgeworth's novels stepping from their covers,
Or Mrs Trinmer's books on education,
Or "Coelebs' wife" set out in quest of lovers,
Morality's prim personification,
In which not Envy's self a flaw discovers,
To others, share it 'female errors fall'.
For she had not even one–the worst of all.

মোদ্দা কথায় তিনি ছিলেন চলন্ত হিসাব
এজওয়ার্থের উপন্যাসের থেকে উঠে আসা
কিংবা শ্রীমতি ট্রিমারের শিক্ষনের কেতাব

কিংবা "কোয়েলেবের স্ত্রী"—প্রেমিকে করে আশা—
মূর্ত্তিমতি নৈতিকতার উজ্জ্বল আবির্ভাব—
ঈর্ষাও খুঁত খুঁজলে পাবে কেবলই নিরাশা
অন্যের চোখে পড়তে পারে ত্রুটি মেয়েদের কাজে
তার কিন্তু ছিল না এমন ব্যাপার কিছু বাজে।

17/ ১৭

Oh! she was perfect past all parallel–
Of any modern female saint's comparison;
So far above the cunning powers of hell,
Her guardian angel had given up his garriosn;
Even her minutest motions went as well
As those of the best time–piece made by Harrison :
In virutes nothing earthly could surpass her,
Save thine' incomparable oil, "Macassar!

সমমানের সবার উপর নিখুঁত ছিলেন তিনি--
অধুনা দিনের সন্ত নারীর সবার সমতুল;
নারকী খুদে বদমাসদের উর্দ্ধে অনেক যিনি
অভিভাবক দেবতা সরান সান্ত্রীরে বিলকুল;
গতির বিচারেতেও খুবই নিখুঁত ছিলেন ইনি
হ্যারিসনের সবার সেরা ঘড়ির সমতুল।।
গুণ বিচারে পার্থিব কেউ ছিলেন না তার বাড়া,
অবশ্যই ম্যাকাসরের "অতুলন তেল" ছাড়া!

18/ ১৮

Perfect she was, but as perfection is
Insipid in this naughty world of ours,
Where our first parents never learned to kiss
Till they were exiled from their earlier bowers,
Where all was peace and innocence, and bliss.
(I wonder how they got though the twelve hours)
Don Jose, like a lineal son of Eve,
Went plucking various fruit without her leave

সত্যি তিনি নিখুঁত ছিলেন যতটা হতে পারে
গদ্যময় এ দুষ্ট দেশে যেমন ভাবা যায়,
যেখানে মোদের আদি পুরুষ চুম্বনই না করে
আদিম তাদের কুঞ্জ হতে না পেলে বিদায়—
যেথায় কেবল শান্তি, শুদ্ধি, আশীষ বিরাজ করে,
(অবাক আমি ঘন্টা বারো কেমনে যে কাটায়)
ডন্ জোস যেন ঈভ্ জননীর নিজ বংশের ছেলে
ফল পাড়তে গেছলেন তাঁর আজ্ঞা নিতে ভুলে।

17/ ১৯

He was a mortal of the careless kind,
With no great love for learning, or the learn'd,
Who chose to go wher'er he had a mind,
And never dream'd his lady was concern'd :
The world, as usual, wickedly inclined
To see a kingdom or a house o'erturn'd,
Whisper'd he had a mistress, some said two,
But for domestic quarrels one will do.

কর্ত্তা ছিলেন মরমানব বেখেয়াল একজন
শিক্ষা কিংবা শিক্ষিতদের প্রতি বীতস্পৃহ,
খুশীমতন ঘোরেন ফেরেন যেমনটি চায় মন
পত্নীটি যে ভাবতে পারেন, নেই তাতে আগ্রহ;
পৃথিবীটা খুব স্বাভাবিক; নিষ্ঠুরই এমন
রাজ্য কিংবা গৃহকোণও ভাঙতে সদা দ্রোহ—
কানাঘুষায় শোনা তা আছে রাখিতা দু'একটি-ই—
ঘরঝগড়া বাঁধাতে অবশ্য একই যথেষ্টই।

20/ ২০

Now Donna Inez had, with all her merit,
A great opinion of her own good qualities;
Neglect, indeed, requires a saint to bear it,

And such indeed she was in her mroalitics;
But then she had a devil of a spirit,
And sometimes mix'd up fancies with realities,
And let few opportunities escape
Of getting her liege lord into a scrape.

ডোনা ইনেজ, সাবাস মেয়ে, গুণবতী ভারী,
আপন সদ্‌গুনের পরে অকৃতো বিশ্বাস;
অবহেলার হতে পারেন সন্ত সহনকারী,
নৈতিকতায় ছিলেন তিনি এমন স্বপ্রকাশ;
কিন্তু একটা অপগুণ খুব বাজে ছিল তারই
কল্পনা আর বাস্তবের গোলমেলে প্রকাশ,—
মাঝে মাঝেই সুযোগ হত ফস্‌কে হাতছাড়া
রাজকীয় প্রভুটিকে বানাত হতচ্ছাড়া।

21/ ২১

This was an easy matter with a man
Oft in the wrong and never on his guard;
And even the wisest, do the best they can,
Have moments, hours, and days, so unprepared
That you might, brain them with this lady's fan;
And sometimes ladies hit exceeding hard,
And fans turn into falchions in fair hands,
And why and wherefore no one understands.

পুরুষগনের পক্ষে এমন ব্যাপার খুব সহজ
প্রায়ই ভুলে ডুবে থাকা, শুধুই অসাবধান
সাধ্যমত সাবধানেতেও সব জ্ঞানী দিগ্‌গজ্‌
মূহুর্ত্তে বা ঘন্টায় দিনেও এমন বনে' যান্‌
মহিলাদের মর্জি মতো ধোলাই হয় মগজ
কখনো বা মহিলারা দেন কঠোর অনুপান
মধুর করে দরদী সব বনেন ক্ষতিকর
কখন এবং কেমনে যে হয়নাকো ঠাহর।

22/ ২২

'Tis pity learned virgins ever wed
With persons of no sort of education,

Or gentlemen, who though well born and bred,
Grow tired of scientific conversation;
I don't choose to say much upon this head,
I'm a plain man and in a single station,
But-oh! ye lords of ladies intellectual,
Inform us truly, have they not hen-peck'd you all?

সুশিক্ষিতা কুমারীদের বিয়ে করা ঠিক নয়
পাত্র হলে পড়াশোনায় একবারে নিকম
যদিও ভদ্র সুজাত বা অভিজাত-ও হয়
কিন্তু ক্লান্ত বিজ্ঞানের ব্যাখ্যানে হরদম
এ ব্যাপারে বেশী কিছু বলব না নিশ্চয়
লোকটা আমি সাদাসিধে—একেলা একদম
কিন্তু, ওহে ঋদ্ধ সকল নারীর স্বামীগণ
সত্যি করে বলুন দেখি-স্ত্রৈন কি সব নন?

23/ ২৩

Don Jose and his lady quarrel'd why,
Not any of the many could divine,
Though several thousand people chose to try,
'T was surley no concern of theirs nor mine;
I loathe that low vice curiosity,
But if there's anything in which I shine,
'Tis in arranging all 'my friends' affairs,
Not having, of my own, domestic cares.

ডন্ জোস্ তাঁর স্ত্রীর সঙ্গে ঝগড়া করেন, কেন—
থাকলেও ঢের একজনও তা করত না মিটমাট,
হাজার লোকেও কিছু চেষ্টা করলেও বা কখনো,
তাদের কিংবা দায় আমার এ ছিল না মোটমাট;
নীচ এ নিছক কৌতূহল-ঘৃণিত ভাবি জেনো—
এমন কিছু ব্যাপার যদি থাকে আঁটোসাঁটো
তা হল আমার "বন্ধুদের ব্যাপার" সব সামলানো
আমার আপন বাড়ীর যেহেতু ঝামেলা নাই কোনো।।

24/ ২৪

And so I interfered, and with the best
Intention, but their treatment was not kind;
I think the foolish people were possess'd.
For neither of them could I ever find,
Although their portes afterwords confess'd
But that's no matter, and the worst's behind,
For little Juan o'er me threw; down stairs,
A pail of housemaid's water unawares.

গলিয়েছি নাক এমনি করে সৎ উদ্দেশ্য নিয়ে
কিন্তু তাদের ব্যবহার ছিল না ভালো কভু—
বোকা লোক নিশ্চিত সব দিচ্ছিল গুলিয়ে,
একটারও তার দেখা কিন্তু পেলাম নাকো তবু।
যদিও তাদের তল্পী বাহক দিল স্বীকৃতি -এ—
কিন্তু তাতে কি আসে যায়—পিছনে মহাপ্রভু
ছোট্ট ডুয়ান ভিজিয়ে দিল, আমি নীচের তলে
অসাবধানে বাল্‌তি ভরা বাড়ীমোছার জলে।

25/ ২৫

A little curly-headed, good-for-nothing,
And mischief-making monkey from his birth;
His parents ne'er agreed except in doing
Upon the most unquiet imp on earth;
Instead of quarrelling, had they been but both in
Their senses, they'd have sent young master forth
To school, or had him soundly whipp'd at home,
To teach him manners for the time to come.

কোঁকড়নো চুল নোংরা ক্ষুদে নিষ্কর্মার ঢেঁকি,
জন্ম থেকেই দুষ্ট ভারী দূরন্ত বাঁদর
এক ব্যাপারে ঐক্যমত, বাপমা কেবল দেখি
অস্থির এই ভূতটাকে দেন প্রভূত আদর;
উভয়ে কাজ করত যদি বিবাদ দূরে রাখি
উচিত মত, পাঠাত এই প্রভুরে সত্বর

বিদ্যালয়ে কিংবা ঘরে চাবুক মেরে জোরে
সহবৎ সব শিক্ষা দিতেন ভবিষ্যতের তরে।

26/ ২৬

Don Jose and the Donna Inez led
For some time an unhappy sort of life,
Wishing each other, not divorced, but dead;
They lived respectably as man and wife,
Their conduct was exceedigly well-bred,
And gave no outward signs of inward strife,
Until at length the smother'd fire broke out,
And put the business past all kinds of doubt.

ডন জোস্ আর ডোনা ইনেজ অনেক কটা দিন
কাটাল একসাথে তবে মোটেই সুখে নয়
বিচ্ছেদ নয়, মৃত্যু কামি ঝগড়া বিবাদহীন
স্বামীস্ত্রীর মতোই আপাত অশ্রদ্ধেয় নয়
চরিত্র দু'জনেরই ছিল খুবই অমলিন—
অন্তঃশীলা বিবাদের না বাহিঃপ্রকাশ হয়—
অবশেষে তুষের আগুন উঠল জোরে জ্বলে
দৈনন্দিন ধামাচাপা সব আলগা হল খুলে।

27/ ২৭

For Ienz call'd some druggists and physicians
And tried to prove her loving lord was mad.
But as he had some lucid intermissions.
She next decided he was only bad.
Yet when they asked her for her depositons
No sort of explanation could be had,
Save that her duty both to man and God
Required this conduct–which seem'd very odd.

ইনেজ ডাকেন ওষুধওলায় এবং চিকিৎসক,
চেষ্টা চালান করতে প্রমাণ—স্বামীটি পাগল,
কিন্তু কর্তার থাকার ফলে ভদ্রতা সম্যক,

অতঃপর বল্লেন—তিনি খারাপই কেবল;
যখন তাকে চাওয়া হ'ল প্রমাণ ক'সংখ্যক,
ব্যাখ্যা কোনো এল নাকো—চুপ থাকে সকল—
মানুষ এবং ঈশ্বরের তাঁর যেমন করনীয়
এমন হওয়াই স্বাভাবিক, না হোক্ শোভনীয়।

28/ ২৮

She kept a journal, where his faults were noted
And open'd certain trunks of books and letters,
All which might, if occasion served, be quoted;
And then she had all Seville for abettors,
Besides her good old grandmother (who doted);
The heares of her case became repeaters,
Then advocates inquisitors, and judges,
Some for amusemeat, others for old grudges.

তাঁর ছিল এক জাবদা খাতা—স্বামীর দোষাবলী,
লিখতেন তায়, খুললেনও ক' বাক্স বই ও চিঠি-
সময় হলে প্রয়োজনে বলবেন তা সকলি—
সেভিলের সব মানুষজনের কাজই বলেন—এটি
(আদরিনী) আই-মা ছাড়াও সবাই বলাবলি
করলেন ঢের যারা আদৌ জানতেন ঘটনাটি—
তারপরে তো উকিল, গোয়েন্দা, বিচারকওগন
মজা করে বা পুরানো বিদ্বেষে করলেন তা বর্ণন।

29/ ২৯

And then this best and meekest woman bore
With such serenity her husband's woes,
Jsut as the Spartan ladies did of yore,
Who saw their spouses killed and nobly chose
Never to say a word each calummy about them more
Calmly she heard each calumny that rose
And saw his agonies with such sublimity,
That all the world exclaim'd "What magnanimity!"

তারপর এ সেরা ও নম্র মহিলা সইলেন
শান্তভাবে স্বামীর সকল দুঃখ-ব্যথার শাপ্
পুরানো দিনের স্পার্টায় যেমন নারীরা ছিলেন
স্বামীরা সব মরতে দেখে থাকতেন চুপ্চাপ্
তাদের নিয়ে বাইরে কোনো কথাই না বলতেন—
শান্ত ভাবেই সইতেন সব জননিন্দার তাপ,
দেখতেন এমন নম্রতাতে স্বামীর সকল ব্যথা
বিশ্ব দিত সাধুবাদ,—' আহা কি উদারতা!"

30/ ৩০

No doubt, this patience. when thc world is damning us.
Is philosophic in our former friends;
'Tis also pleasant to be deemed magnanimous,
The more so in obtaining our own ends;
And what the lawyers call a 'malus animus',
Conduct like this by no means comprehends :
Revenge in person's certainily no virtue,
But then 'tis not my fault, if others hurt you.

পৃথিবী এখন ধ্বংসপ্রায়, এই যে সহ্যগুণ
নিঃসন্দেহে দার্শনিক প্রাচীন জনার চোখে
কিংবা উদার মানবতা-যেমনই বুঝুন
কার্য্যকরী—উদ্দেশ্যও সিদ্ধ হয় এর থেকে
আইনজীবিরা যাকে বলেন জৈবিক বদগুণ'
এমনতরো চরিত্র তার সবখানি দেয় ঢেকে;
প্রতিশোধের স্পৃহাকে আদৌ গুণ বলা কি যায়—
অন্যে তোমায় করলে আঘাত, আমার কি দোষ তায়।

31/ ৩১

And if our quarrels should rip up old stories.
And help them with a lie or two additional,
I'm not to blame, as you well know, no more is
Any one else-they were become traditional;
Besides, their resurrection aids our glories

By contrast, which is what we just were wishing all
And scince profits by their resurrection–
Dead scandals form good subjects for dissection.

বিবাদে মোদের আনলে তুলে পুরানো আখ্যান
দু'চারখানা মিথ্যা দিয়ে ফাঁপানো তারে হলে'
আমার তাতে দোষ হবে কি? এই-ই তো ব্যাখ্যান—
অন্যেরও না-চিরকালই -এমনটি তো বলে
তাছাড়া এমন পুরানো কথা করে গৌরব দান
বিশেষতঃ এমনই কিছু চাই মোরা সকলে—
এমন পুনর্জাগরনে বিজ্ঞানেরও লাভ
শুকনো পাঁকে নোংরা ঘাঁটা—এ মোদের স্বভাব।

32/ ৩২

Their friends had tried at reconciliation,
Then their relations, who made matters worse :
('Twere hard to tell upon a like occasion.
To whom it may be best to have recourse–
I can't say much for friend or yet relations) :
The lawyers did their utmost for divorce,
But scarce a fee was paid on either side
Before unluckily, Don Jose died.

বন্ধুরা সব চেষ্টা চালান সমাধানের তরে,
আত্মীয়েরা এগিয়ে এসে ভেস্তে দিলেন সব ঃ
(ব্যাপার বড়ো কড়া, সঠিক ধরা যে হবে কারে,
এমনতর সংকটে পার—কার দ্বারা সম্ভব—
আমার তবে বিশ্বাস নাই আত্মীয়-বন্ধুরে)
উকিলরা ছাড়কাটের তরে খাটলেন অসম্ভব—
মনে হয় না পাওনা তাদের পেলেন তেমন করে
মন্দ কপাল, তার পূর্বেই ডন্ জোস যান্ মরে।

33/ ৩৩

He died. and most unluckily, because,
According to all hints I could collect

From counsel learned in those kinds of laws,
(Although their talk's obscure and circuinspet)
His death contrived to spoil a charming cause;
A thousand pities also with respect
To public feeling, which on this occasion
Was manifested in a great sensation.

মারা গেলেন, এতো বড়ো দুর্ভাগ্য, কারণ—
যা সূত্র সব হাতে আমার, বল্‌ছি তাদের জোরে—
ওসব আইন জানেন যাঁরা-সে কারবারীগন
(যদিও তাদের বাক্যাবলী ঘোর প্যাঁচ ঢের ধরে)
শুভ ব্যাপার করল নিকাশ তাঁহার এ মরণ;
আরও হাজার কারুন্যেতে সসম্মানে ভরে'
জনগণের অণুভূতি যা এমন অবস্থায়
বিরাট বিপুল উত্তেজনায় সদ্য প্রকাশ পায়।

34/ ৩৪

But ah! died; and buried with him lay
The public feeling and the lawyers' fees;
His hourse was spoil, his servants sent away,
A Jew took one of his two mistreses,
A priest the other–at least so they say:
I asked the doctors after his disease,
He died of the slow fever called the tertian,
And left his widow to her own aversion.

আহা! তিনি মারা গেলেন—তাঁর কবরের সাথে
জনাণুভূতি গত হ'ল, প্রাপ্য উকিলেরও—
বাড়ী খানাও নষ্ট হল, ভৃত্য নামে পথে
দুই মহিষীর একটি গেলেন এক ইহুদীর ঘরও
আরও একটি সন্ত সাথে—কারও কারও মতে;
ডাক্তারে এক জিজ্ঞাসিলাম পরে মৃত্যুর,-ও
মারা গেছেন অল্প জ্বরে, কিন্তু মারাত্মক
তিক্ততাতে ত্যক্ত রেখে স্ত্রীকে—পলাতক।

35/ ৩৫

Yet Jose was an honourable man,
That I must say, who know him very well;
Therefore his frailties I'll no further scan.
Indeed there were not many more to tell.
And if his passions now and then outran
Discretion, and were not so peaceable
As Numa's (who was also named Pomepilius),
He had been ill brought up and was born bilious.

জোস ছিলেন অবশ্যই অতীব সজ্জন
জোরের সঙ্গেই বল্‌ছি আমি, সে জ্ঞাত আমার দ্বারা;
খুঁতগুলি তার করব না আর আদৌ বিশ্লেষণ
খুব বেশী আর বলবারও নেই সত্যি তেমন ধারা
আবেগ যদি চড়েও যেত কখনো সখনো
লাগামছাড়া, হয়ে যেতেন সুখ শান্তি হারা
'নুমার মতো (যার আর এক নাম পম্পিলাসও ছিল)
কুশ্রীভাবে মানুষ হলেন, রাহুতে জনম দিল।

36/ ৩৬

Whate'er might be his worthlessness or worth,
Poor fellow, he had many things to wound him,
Let's own, since it can do as good on earth;
It was a trying moment that which found him:
Standing alone beside his desolate hearth.
Where all his household gods lay shiver'd round him;
No choice was left his feelings or his pride
Save death or Doctors'–Commons-so he died.

যতই তিনি থাকুন মূল্যহীন বা মূল্যবান,
অনেক কিছুই আঘাত দিত ঐ হতভাগাকে,
করছি স্বীকার বিশ্বে তো এর নেইকো অবদান
এ ছিল এক কঠোর সময়—যাতনা দিত তাকে;
শূন্য ঘরের বাইরে থেকে সে দণ্ডায়মান,

গার্হস্থ্ সব দেবদেবীকে কম্পিত সে দেখে;
অনুভূতি বা গর্বের তার বাহ্ ছিল না কোনো,
মৃত্যু, চিকিৎসা ছাড়া—সাধারন—মরণ সে তাই জেনো।

37/ ৩৭

Dying intestate, Juan was sole heir
To a chancery suit and messuages, and lands,
Which, with a long mionrity and care,
Promised to turn out well in proper hands;
Inez became sole guardian, which was fair,
And answered but to nature's just demands;
An only son left with an only mother
Is brought up much more wisely than another.

উইল বিনাই মরলেন—জুয়ান পেলো আধিকার
ঝুট-ঝামেলা জড়ানো বাড়ী—এবং জমিজমা—
অনেক সময় কিশোর থাকায় যত্ন নিয়ে যার
অবশেষে সঠিক হাতে পড়ল তা সব জমা।
ইনেজ হলেন অভিভাবিকা সঠিক মত তার
চিরাচরিত চাহিদা মত রাখেন কাজের সীমা—
একমাত্র পুত্র কেবল মা-এর যদি থাকে,
অন্য থেকে অনেক ভালো গড়াপেটা যায়, তাকে।

38/ ৩৮

Sagest of women, even of widows, she
Resolved that Juan should be quite a paragon,
And worthy of the noblest pedigree :
(His sire was a Castile, his dam from Aragon).
Then for accomplishment of chivalry,
In case our lord the king should go to war again,
He learn'd the arts of riding, fencing, gunnery,
And how to scale a fortress–or a nunnery.

বিদূষী নারী, সেরা বিধবা, প্রতিজ্ঞা করলেন—
জুয়ানকে করবেনই তিনি সেরা মানিক ধন,

বংশ ধারার সমান করে সুযোগ্য করবেন
(পিতা ছিলেন ক্যাষ্টেল বাসী, মাতা আরাগন)
বীরত্বতেও সবার সেরা করেই তুলবেন—
রাজা যদি আবার করেন যুদ্ধে অভিযান,
অশ্বারোহন, অসিচালন এবং গোলন্দাজী
সব শিখলেন—দূর্গ ডিঙাতে—ধর্ম্মস্থানেও রাজী।

39/ ৩৯

But that which Donna Inez most desired,
And saw into herself each day before all
The learned tutors whom for him she hired
Was, that his breeding should be strictly moral;
Much into all his studies she inquired,
And so they were submitted first to her, all.
Arts, science, no branch was made a mystery
To Juan's eyes, excepting natural history.

ডোনা ইনেজ কিন্তু যে পাঠ দিতে খুব আগ্রহী
সবার আগে, জীবনে নিজের করেছেন যা তিনি,
সুশিক্ষিত শিক্ষক সব তার তরে সংগ্রহি
চাইলেন তার গড়বে জীবন নৈতিকতা ছানি';
পড়াশোনায় খোঁজ নিতে খুব ছিলেন তো ব্যগ্রই—
অতএব তাঁরা চলতেন সব নেত্রীত্ব তাঁর মানি
কলা, বিজ্ঞান, কোনো শাখাই জাগাত না বিস্ময়
জুয়ানের চোখে প্রাকৃতিক ইতিহাস শুধু ব্যতিক্রম হয়।

40/ ৪০

The languages, especially, the dead,
The sciences, and most of all the abstruse,
The arts at least all such as could be said
To be the most remote from common use,
In all these he was much and deeply had;
But not a page of anything that's loose,
Or hints continuation of the species,
Was ever suffer'd lest he should grow vicious.

ভাষাগুলো, বিশেষ করে যেগুলো সব মৃত
বিজ্ঞান ও, অন্য সবই—দুর্বোধ্য যা খুবই,
কলাবিদ্যা বিশেষ করে, যা সব প্রসঙ্গতঃ
সাধারনের ব্যবহারে লাগে না—তা সবই
পড়লো সে ঢের গভীর ভাবে—তা প্রায় সংখ্যাতীত;
হালকা পড়া একদমও না—বাদ পড়ল সবই
কিংবা এমন আরও কিছু ওদের ধারা মত
যা না হলে হয়ত ছেলে বদই হয়ে যেত।

41/ ৪১

His classic studies made a little puzzle,
Because of filthy loves of gods and godesses,
Who in the earlier ages raised a castle,
But never put on pantaloons or bodices;
His reverend tutors had at times a tussle,
And for their Aeneids Ilieds and Odysseys,
Were forced to make an odd sort of apology,
For Donna Inez dreaded the Mythology.

প্রাচীন পুঁথি পড়তে কিছু হত সে বিমূঢ়,
দেবদেবীদের নিয়ে সেথায় নোংরা প্রেমের কথা,
আগের দিনে আলোড়ন সব তুললেও তা তুখোড়,
পোষাকে বা সজ্জাতে তা সাজেনা অযথা;
দক্ষ সকল শিক্ষকেরা হলেও খুবই দড়,
ইনিড্, ইলিয়াড্ ওডেসিতে ব্যাপৃত সর্বথা,
বাধ্য হয়ে মাপ্ চাইতেন যা তা কথা কয়ে,
কারণ পুরানে ডোনা ইনেজ থাকতেন সংশয়ে।

42/ ৪২

Ovid's rake, as half his verses show him,
Anacreon's morals are a still worse sample,
Catullus searcely has a decent poem,
I don't think Sappho's Ode a good example;
Although Longinus tells us there is no hymn

Where the sublime soars forth on wings more ample:
But Virgil's songs are pure, except that horrid one
Beginning with Formosum Pastor Corydon.

ওভিদের দস্যি—আধখানা তার কাব্য জুড়ে আঁকা,
এ্যানক্রিওনের নৈতিকতার ব্যাপার আরও বাজে,
ভালো মানের কবিতা তো ক্যাটুল্লাসে ফাঁকা,
স্যাফোর গীতিকবিতাও লাগবে নাকো কাজে।
লঙ্গিনাস বলেন এমন কোনো স্তোত্র না যায় দেখা
ঋদ্ধি যাতে আরও দামী পক্ষেতে বিরাজে—
ভার্জিলের কিন্তু সঙ্গীত সব শুদ্ধ সবার বাড়া
বাগাল করিডন প্রেমে পড়লো—দিয়ে সুরু হওয়াটি ছাড়া।

43/ ৪৩

Lucretius irreligion is too strong
For early stomachs to prove wholesome food;
I can't help thinking Juvenal was wrong,
Although no doubt his real intent was good,
For speaking out so plainly in his song,
So much indeed as to be downright rude;
And then what proper person can be partial
To all those nauseous epigrams of Martial?

লুক্রেসাসের নিরীশ্বরবাদ বড়ই মারাত্মক
কাঁচা পেটে পাকা ফলার যেমন ক্ষতিকর;
জুভেনাল তো ভুলই ছিলেন—এ তথ্যও হক্।
লক্ষ্যটি তার যদিও ছিল বেশ মঙ্গলকর,
সরল ভাষায় সঙ্গীতেতে সুশিক্ষার সবক্,
এমনতর মনে হবে তা বেশ কষ্টকর;
তাছাড়া এমন কেউ কি আছে—করেনা কিছু মনে
চাবুককষা কাব্য কথায় মার্শিয়াল যা ভনে?

44/ ৪৪

Juan was taught from out the best edition,
Expurgated by learned men, who place,

Judiciously from out the school boy's vision.
The grosser parts, but fearful to deface
Too much their modest bard by the omission,
And pitying sore this mutiliated ease,
They only add them all in an appendix,
Which saves, in fact, the trouble of an index.

সেরা সব সংস্করন থেকে শিক্ষা পায় জুয়ান
শিক্ষিত সব মানুষ দিয়ে সংশোধিত করা
বিদ্যালয়ের বালকটিকে বিজ্ঞেরই মতন
আজেবাজে ব্যাপার থেকে দৃষ্টি দূরে ধরা—
এমন তরো বাতিলে ক্ষতি হয়নিকো তেমন,
তবুও ভীত, দুঃখিত ও যেহেতু ভাঙাচোরা
পরিশিষ্ট সকল কিছু সংশোধিত করে,
সূচীপত্রের ঝামেলা তাতে যাইহোক, যায় ছেড়ে।

45/ ৪৫

For there we have them all at one fell swoop,
Instead of being scatter'd through the pages;
They stand forth marshalled in a handsome troop,
To meet the ingenuous youth of future ages,
Till some less rigid editor shall stoop
To call then back into their separate cages,
Instead of standing staring altogether
Like garden gods-and not so decent either.

সেখানে সবই পাওয়া যায় যত্নে একত্রিত
এখান ওখান পাতায় পাতায় ছড়িয়ে না থেকে
সুশৃঙ্খল সেনানীবৎ সেনাপতিকৃত
ভবিষ্যতের নির্দোষ এই যুবাকে যেন দেখে,
কম কঠোর এক সম্পাদক করেন না যাবৎ
যথাস্থানে বিন্যস্ত আলাদা করে রেখে।
একই সাথে দাঁড়িয়ে থাকে তাকিয়ে একই দিকে
বাগানে যেমন মূর্ত্তিরা সব, ভালবাসিনা তাকে।

46/ ৪৬

The Missal too (it was the family Missal)
Was ornamented in a sort of way
Which ancient mass-books often are, and this all
kinds of grotesques illumined: and how they,
Who saw those figures on the margin kiss all,
Could turn their optics to the text and pray
Is more than I know, but Don Juan's mother
Kept this herself, and gave her son another.

ভজন গাওয়ার গ্রন্থটিকে (ওটা পারিবারিক)
বিশেষভাবে করা ছিল যত্নে অলংকৃত
পুরানো যত গান্-পুস্তক তেমন ধারা ঠিক্
হাস্যকর সব সৌধ যেন বর্ণে আলোকিত,
চুমে সবাই প্রান্তে হেরে ঐ আলংকারিক,
চশমা খুলে প্রণাম জানায় পুস্তকে প্রভূত—
আমার জানারও বেশী—তবে ডন জুয়ানের মা
অন্য এক বই পুত্রে দিয়ে, কাছে রাখতেন তা।

47/ ৪৭

Sermons he read, and lectures he endured,
And homilies and lives of all the saints;
To Jerome and to Chrysostom inured,
He did not take such studies for restraints;
But how faith is acquired and then insured,
So well not one of the aforesaid paints
As Saint Augustine in his fine Confessions,
Which make the reader envy his transgressions.

বাণী পড়লেন অনেক, এবং বাচন সইলেন ঢের
সন্তদিগের জীবনী এবং তাদের পুণ্য কথা,
অভ্যস্ত হলেন জেরমে এবং ক্রাইসসটম এর
সংযম শিখতে পড়লেন এসব,—ঘটনা কিন্তু না তা,
বিশ্বাস কিছু জমল—তা প্রগাঢ় করনের

রীতি কিন্তু কেমন হবে—ছিল না ব্যাখ্যা-টা
সন্ত অসটিন যা বলেছেন স্ব-স্বীকৃতি মত,
পাপের ভরা যার দেখে হল পাঠক ঈর্ষান্বিত।

48/ ৪৮

This, too, was a seal'd book to little Juan–
I can't but say that his mamma was right,
If such an education was the true one.
She scarcely trusted him from out her sight;
Her maids were old, and If she took a new one
You might bc sure she was a perfect fright,
Shc did this during even her husband's life–
I rccommend as much to every wife.

যুবা জুয়ানের কাছে ছিল বন্ধই এই বই,—
আমি অবশ্য বলতে বাধ্য—মা ছিলেন সঠিক
এমন তরো সৎশিক্ষা পেলে সে নিশ্চয়ই।
ছেলেকে মা ছাড়তেন না কখনো কোনো দিক্।
সেবিকারা সব বৃদ্ধা ছিলেন—রাখলে এক নতুনই
নিশ্চয়ই মা হতেন ভীত ভীষণ মানসিক—
স্বামীর জীবৎকালে তো তার এমনটা ঘটতই
সকল স্ত্রী-দের আমি তাই সাবধান হতে কই।

49/ ৪৯

Young Jnan wax'd in goodliness and grace;
At six a charming child, and at eleven
With all the promise of as fine a face.
As e'er to man's mature growth was given :
He studied steadily and grew apace,
And seem'd, at least, in the right road to heaven,
For half his days were pass'd at church, the other
Between his tutors, confessor, and mother.

কিশোর জুয়ান সচ্চরিত্র আর সৌন্দর্য্যবান্
ছ' বছরে দেবোপম, এবং এগারোতে

সুন্দর এক মুখের হয়ে প্রতিশ্রুতিবান্
পরিণত মানবসম পূর্ণতা চায় পেতে;
পড়লেন বেশ নিয়মত, বাড়লেন তুরীয়ান্
মনে হল সঠিক মত পৌঁছাবেন স্বর্গেতে,
কারণ তাহার দিন কেটেছে অর্দ্ধেক গীর্জাতে,
বাকী শিক্ষক, যাজক এবং মায়েরও মর্জ্জিতে।

50/ ৫০

At six, I said, he was a charming child,
At twelve he was a fine but quiet boy;
Although in infancy a little wild.
They tamed him down amongest them: to destroy
His natural spirit not in vain they toil'd,
At least it seem'd so; and his mother's joy
Was to declare how sage and still and steady,
Her young philosopher was grown already.

ছ'বছরের বলেছি তাকে, যেন সে দেবশিশু,
বারোতে পড়ে চমৎকার আর শান্ত অতিশয়;
যদিও ছিলেন বাল্যকালে যেন বা পাগলাদাশু;
সবাই তাকে তুলল গড়ে নম্র সাতিশয়,
স্বাভাবিক তার মাথার পোকা ধ্বংস করে আশু
অন্ততঃ তাই মনে হ'ল—মাতাও খুশী হয়—
সাধু, শান্ত, অবিচল—বলে বেড়ান তিনি
উঠ্ছে খুদে দার্শনিক হয়ে-ছেলে তার তখ্খুনি।

51/ ৫১

I had my doubts, perhaps I have them still,
But what I say is neither here or there :
I knew his father well, and have some skill
In character-but it would not he fair
From sire to son to augur good or ill :
He and his wife were an ill-sorted pair-
But seandal's my aversion–I protest
Against all evil speaking, even in jest.

আমার ছিল সন্দেহ, তা হয়তো আজো আছে
কিন্তু আমি যা বল্‌ছি তা বলি না হেথা হোথা;
বাবাকে তো চিন্‌তাম বেশ—চরিত্রটার মাঝে
দক্ষতাও রয়েছে ঢের—ঠিক হবে না কথা
পিতার রীতি ভালো মন্দ পুত্রেতে বিরাজে ঃ
স্ত্রীর সাথে তার সম্পর্কে অনেক ছিল ব্যথা—
কেচ্ছা ঘাঁটায় কিন্তু আমি দারুণ করি ঘৃণা
বাজে কথা বলতে মানা,—মজা করেও না।

52/ ৫২

For my part, I say nothing–nothing-but
This I will say–my reason are my own–
That if I had an only son to put
To school (as God be praised that I have none)
'Tis not with Donna Inez, I would shut
Him upto learn his catechism alone.
No-no-I'd send him out betimes to college,
For there it was I picked up my own knowledge.

বলতে আমি চাইনা কিছু,—তবে অবশ্যই
বলব এটা—বিচার আমার একান্ত আমার—
একমাত্র ছেলে পাঠাতে বাধ্য যদি হই—
বিদ্যালয়ে (পুত্রহীন আমি, ঈশ্বরে নমস্কার)
ডোনা ইনেজের মতো—কভু রাজী আমি নই
অবশ্যই পাঠাব তাকে মহাবিদ্যালয়ে
কারণ আমার জ্ঞানশিক্ষা হ'ল সে আলয়ে।

53/ ৫৩

For there one learns, tis not for me to boast,
Though I acquired–but I pass over that,
As well as all the Greek I since have lost :
I say that there's the place–but *Verbum sat.*
I think, I picked up too, as well as most,
Knowledge of matters–but no matter what–

I never married–but I think. I know
That sons should not be educated so.

সেখানে ঠিকই শিক্ষা হয়, গর্ব এ নয় মোর
যদিও সেথা পেয়েছি কিছু—বল্‌ছি না তা নিয়ে
হারিয়ে গেছে যদিও গ্রীক সকলি সত্বর
জ্ঞানী গুণী জোটেন তো সব ঐখানেতে গিয়ে
ধারনা আমার পেয়েছিলাম ভাল কিছু খুব জোর
বস্তুনিষ্ঠ জ্ঞান, জানি না কি হবে তা দিয়ে---
বিয়ে করিনি, তবু আমি বলব সব সময়
সন্তানদের শিক্ষা এমন দেওয়া উচিত নয়।

54/ ৫৪

Young Juan now was of sixteen years of age,
Tall, handsome, slender, but well-kuit; he seem'd
Active, though not so sprightly as a page;
And everybody but his mother deem'd
Him almost man, but she flew in a rage,
And bit her lips (for else might have scream'd),
If any said so, for to be precocious
Was in her eye, a thing the most atrocious.

কিশোর জুয়ান, এখন তার বয়স হ'ল ষোল,
লম্বা, শ্রীময়, ঋজু, সুঠাম—এবং মনে হয়
কর্মঠ বেশ—ভৃত্য সম নয় তবে জোরালো
সবে ভাবতেন—যদিও কভু আপন মা তার নয়
পুরো মানুষ—মায়ের তাতে রাগ হ'ত ঘোরালো
কামড়াত ঠোঁট, (নইলে জোরে চেঁচাত নিশ্চয়)
বল্লে এসব মনে হত তার বেজায় বাড়াবাড়ি
তাঁর চোখেতে এসব কথা নিতান্ত আনাড়ি।

55/ ৫৫

Amongst her numerous acquaintance, all
Selected for discretion and devotion.
There was the Donna Julia. whom to call

Pretty were but to give a feeble notion
Of many charms in her as natural
As sweetness to the flower or salt to ocean,
Her zone to Venus or his bow to Cupid,
(But this last simile is trite and stupid)

মা-র যে ছিল পরিচিত মানুষজন একদল
যাদের করত ভক্তি, এবং যুক্তি আলোচনা
তাদের একজন ডোনা জুলিয়া সুশ্রী সুকোমল
এ উক্তিতে আকর্ষনের যার ক্বচিৎ হয় বর্ণনা
প্রকতিতে মোহনীয়তা তার কিছু উছল্
সাগরে যেমন লবন, যেমন ফুলেতে মিঠেয়ানা
কটিতটে ভেনাস এবং ভ্রুতে কিউপিড্ ধরা,
(শেষ উপমাটা বাজে হল, বোকামিতে ভরা)।

56/ ৫৬

The dakrness of the oriental eye
Accorded with her Moorish origin,
(Her blood was not all Spanish, by the by;
In Spain, you know, this is a sort of sin.)
When proud Granada fell, and forced to fly,
Boabdil wept, of Donua Julia's kin,
Some went to Afirca, some stay'd in Spain.
Her great great grandmamma chose to remain,

প্রাচ্য সুলভ অক্ষিটি তার ঘন গভীর কালো
মূরবংশজাত—তাতে দারুণ মানানসই
(রক্ত তাহার স্পেনীয় নয়, বলে রাখা ভালো,
স্পেনে জানো একে আমরা পাপই বরং কই)
গর্বিত গ্রানাডার পতন হতে যবে সব পালালো,
বোয়াবদিল কাঁদল—ডোনা জুলিয়ার ও পূর্বসূরী-ই,
কিছু গেল আফ্রিকাতে, থাকল কিছু স্পেনে,
জুলিয়ার ঠাকুর-মা-র ঠাকুরমা রইলেন এইখানে।

57/ ৫৭

She married (I forget the pedigree)
With an Hidalog, who transmitted down
His blood less noble than such blood should be;
At such alliances his sires would frown,
In that point so precise in each degree
That they bred in and in, as might be shown,
Marrying their cousins-nay, their aunts and nieces,
Which always spoil, the breeds if it increases.

বিয়ে করলেন (ভুলে গেছি তার পূব-পুরুষের কথা)
নীচ অভিজাত, রক্ত তাহার সত্যি বড়ো নীচ,
সেই রক্ত নীত হ'ল বংশক্রমে তথা
কর্ত্তারা সব দুষলেও সেই চল্‌তে বাকে বীজ
সেই কারণে দৃঢ় হয়ে গড়ল এমন প্রথা
বংশবৃদ্ধি করতে থাকে সে গোষ্ঠী নিজ নিজ
পিসি, মাসী, ভাইঝি, ভাগ্নী—এবং বোন তুতো
বিয়ে করে বুনোমি বাড়ায়, বংশ বাড়ে যতো।

58/ ৫৮

This heathenish corss restored the breed again,
Ruin'd its blood, but much improved its flesh;
For from a root the ugliest in Old Spain
Sprung up a branch as beautiful as fresh;
The sons no more were, short, the daughters plain
But there's a rumour which fain would hush,
'Tis said that Donna Julia's grandmamma
Produced her Don more heirs at love than law.

বিধর্ম্মী এই বিয়ে বাড়ায় বংশটা আর বার
রক্তধারা দুষ্ট হলেও পুষ্ট শরীর হয়
পুরানো স্পেনের কুশ্রী মূলের থেকে আর একবার
একটি শাখা বেরিয়ে এল টাটকা শোভাময়

মেয়েরা নয় সাধারন বা ছেলেরা বেঁটে আর
কিন্তু একটা রটনা আছে—বলতে ইচ্ছে নয়—
ডোনার ঠাক্‌মাটি ছিলেন অনেক ছেলের মা
রীতি ভেঙে প্রেম প্রাচুর্য্যে,—সবাই ডনের না।

59/ ৫৯

However this might be, the race went on
Improving still through every generation,
Until it centred in an only son,
Who left an only daughter; my narration
May have suggested that-this single one
Could be but Julia (whom on this occasion
I shall have much to speak about) and she
Was married, charming, chaste and twenty three.

সে যাই হোক্, ও বংশটা এখনো অবিরত
যাচ্ছে বেড়ে প্রতি পদে বংশ পরম্পরা,
যাবৎ না তা একটি মাত্র পুত্রেতে কেন্দ্রিত।
একটি মাত্র মেয়েতে যে রাখে বংশধারা
বর্ণনাতে মনে হবে—এ মেয়ে সেই-ই তো—
জুলিয়া ছাড়া আর কে? (যাকে আমার লেখন ধারা
অনেক ভাবে আঁকবে এবার) এবং পরে তিনি
বিয়ে করলেন শোভন, সৎ; তেইশে যখনি।

60/ ৬০

Her eye (I'm very fond of handsome eyes)
Was large and dark, suppressing half its fire
Until she spoke, then though its soft disguise
Flash'd an expression more of pride than ire,
And love than either; and there would arise
A something in them which was not desire,
But would have been, perhaps, but for the soul
Which struggled through and chasten'd down the whole.

চক্ষু তাহার (সুন্দর চোখ বড়ই ভালবাসি)
দীঘল কালো আধেক ঢাকে অগ্নিভ রূপ তার
বল্লে কথা নম্র ছদ্ম আবরন উদ্ভাসি
ক্রোধ মোটে নয় ফোটে যেন চকিত অহংকার—
তা ছাড়া প্রেম—আরও কি সব দাঁড়ায় যেন আসি;
তা সে যা হোক্—নয় মোটে তা কামনা তাহার—
কামনা হলে অবশ্য তা আত্মারই আততি
কষ্টে পরিস্ফুট, সবে দমিয়ে দিয়ে অতি।

61/ ৬১

Her glossy hair was cluster'd o'er a brow
Bright with intelligence and fair and smooth;
Her eyebrow's shape was like the aerial bow,
Her cheek all purple with the beam of youth,
Mounting, at time, to a transparent glow,
As in her viens ran lightning; she, in sooth,
Possess'd an air and grace by no means common;
Her stature tall–I hate a dumpy woman.

চিকন চুলের গুচ্ছ আছে ভুরুর পরে পড়ে
বুদ্ধি প্রভায় উজল্ এবং সুন্দর ও নরম
অক্ষিপক্ষের আকার যেন রামধনু রূপ ধরে
বাসন্তী তার গণ্ডে ভরা যুবতী শরম
সময় সময় স্বচ্ছ আভায় রূপটি তাহার ভরে
শিরাতে খেলে বিজলি সে, সুস্থিত পরম,
এমন একটা আবহ রচে নয় যা সাধারণ
দীর্ঘাঙ্গী; বেঁটে মোটায় ওঠেনা আমার মন।

62/ ৬২

Wedded she was some years, and to a man
of fifty, and such husbands are in plenty;
And yet I think instead of such a ONE
'Twere better to have TWO of five and twenty,
Especially in countries near the sun :

And now I think on't *'Mi vien in mente'*.
Ladies even of the most uneassy virtue
Prefer a spouse whose age is short of thirty.

বিয়ে করল বেশ ক' বছর, এবং ভদ্রলোক
পঞ্চাশ তার বয়স—এমন অনেক পাওয়া যায়—
আমার কিন্তু মনে হয়—এক-এ এমন না হোক,
পঁচিশ পঁচিশ দু'জন হলে বেশ মানাত তায়—
বিশেষ করে যে সব দেশে বেশিই সূর্য্যালোক
এমন কথা পড়ল মনে কেন যে এখন, হায়—
মহিলারা যদিও হন দারুণ গুনান্বিতা,
ত্রিশের নীচের যোটক চাহেন,—ঠিক আমি জানি, তা।

63/ ৬৩

'Tis a sad thing, I cannot choose but say,
And all the fault of that-indecent sun,
Who cannot live alone our helpless clay,
But will keep baking, broiling, burning on,
That howsoever people fast and pray
The flesh is frail, and so the soul undone :
What men call gallantry, and gods adultery,
Is much more common where the climate's sultry.

দুঃখের কথা, কিন্তু আমি না বলে কি পারি—
দোষটা তবে সমস্তটাই অসভ্য সূর্য্যের
আমরা তো সব কাদার তাল, আদার ব্যাপারী
শুকোয়, ভাজে, পোড়া হই সব,—শিকার সে শৌর্য্যের,
তবু যা হোক্, উপবাস আর প্রার্থনাও করি
শরীরটি ভঙ্গুর আর আত্মা ছোট ঢের।
মানুষ যাকে শৌর্য্য বলে—দেবেরা ব্যাভিচার
গরম আবহাওয়ার দেশে এই তো ব্যবহার।

64/ ৬৪

Happy the nations of the moral north,
Where all is virtue, and the winter season

Sends sin, without a rag on shivering forth:
('Twas snow that brought St. Anthony to reason);
Where juries cast up what a wife is worth
By laying what e'er sum; in mulct; they please on
The lover, who must pay a handsome price,
Because it is a marketable vice.

উত্তরে সব নীতিবাগিশ, দেশগুলো সব সুখী,
সেইখানেতে সকলি সৎ এবং শীতের দিনে
কলুষ আসে, কম্বলে কোন কম্পিতে না ঢাকি
(বরফ থাকায় সাধু এন্টনি সুপথ নিলেন চিনে)
বিচারকেরা যেথায় যা তা জরিমানায় দেখি
নারীকে করে নিগ্রহ, ছাড়ে প্রেমিকে শাসন বিনে,
অথচ তাদের সবার বেশী মূল্য দেবার দায়,
কারণ তাদের পাপকে ভালই বাজারে বেচা যায়।

65/ ৬৫

Alfonso was the name of Julia's lord,
A man well looking for his years, and who
Was neither much beloved, nor yet abhorr'd;
They lived together as most people do,
Suffering each other's foibeles by accord;
And not exactly either one or two,
Yet he was jealous, though he did not show it,
For jealousy dislikes the world to know it.

জুলিয়ার যে কর্ত্তা তার নাম আল্‌ফন্‌সো—
বয়স হলেও দেখতে ভালোই, প্রেমিক তেমন নয়
তবুও তিনি ত্যক্ত নহেন, করত তারা বাস-ও
একত্রেতে সচরাচর সবাই যেমন রয়
সহ্য করে ত্রুটি দুই-এর সমঝোতার বশেও
যদিও তা অনেক ছিল দু' এক খানা নয়
তবু তিনি ঈর্ষাকাতর ছিলেন—রাখতেন চেপে
যেহেতু ঈর্ষা চায়না প্রকাশ এই চরাচর ব্যেপে।

66/ ৬৬

Julia was–yet I never could see why–
With Donna Inez quite a favourite friend;
Between their tastes there was small sympathy,
For not a line had Julia ever penn'd',
Some people whisper (but no doubt they lie,
For malice still imputes some private end)
That Inez had, ere Don Alfonso's marriage,
Forget with him her very prudent carriage;

জুলিয়া ছিল –ঠিক্ জানি না— কেমন যে তা হয়—
ডোনা ইনেজের অন্তরঙ্গ একান্ত বান্ধবী;
রুচিতে দুই-এর মিল বলতে একটুকুও নয়,
এক পংক্তিও কলমকারী করেনি জুলি দেবী,
ফিসফিসিয়ে বলে লোকে—(সত্যি আদৌ নয়
পরনিন্দায় স্বার্থসাধন করতে ব্যগ্র সবই)
ইনেজ নাকি ডন আলফনসোর বিয়ে হওয়ার আগে,
আপন শোভন বাহন ভুলে ছেড়েছিলো তার বাগে।

67/৬৭

And that still keeping up the old connexion,
Which time had lately rendered much more chaste,
She took his lady also in affection,
And certainly this course was much the best;
She flatter'd Julia with her sage protection
And complimented Don alfonso's taste;
And if she could not (who can?) silence scandal,
At least she left it a more slender handle.

এবং তখনো রেখেছিল পুরানো সে আলাপ
সময় ফেরে সম্প্রতি তা প্রভূত উন্নত
তার পত্নীর সাথেও ছিল মিষ্টি সদালাপ
এ পথটাতো অবশ্যই অনেক পরিণত—
জুলিয়াকে ফোলাত দিয়ে পরমার্শের তাপ

ডন আলফন্‌সোর রুচি যে ভালো তাও সে জানাত
বদনাম সামাল দিতে না পারলে (কেই বা তা পারে?),
দীর্ঘ-দীঘল হাতল ধরে রাখত সে তা দূরে।

68/ ৬৮

I can't tell whether Julia saw the affair
With other people's eye or if her own
Discoveries made, but none could be aware
Of this; at least no symptom e'er was shown;
Perhaps she did not know or did not care,
Indifferent from the first, or callous grown;
I'm really puzzled what to think or say,
She kept her counsel in so close a way.

জানিনা জুলিয়া দেখেছে কিনা এ সব কেলেঙ্কারী
অন্য কারো চোখ দিয়ে বা দিয়ে আপন চোখ,—
কিন্তু কিছু জানা ছিল না কারও ওখানকারই,
অন্ততঃ তার চিহ্ন কিছু দেখেনি কোনো লোক—
হয়তো সে তা জানতোই না—ছিল না গ্রাহ্যকারী
প্রথমে অনাগ্রহী, পরে নিস্পৃহ যা হোক্
সত্যি আমার লাগছে অবাক্ ভাবতে বা বর্ণিতে
বুদ্ধি বটে, চেপে এসব রাখে যে কি ভঙ্গীতে।

69/ ৬৯

Juan she saw as a pretty child,
Caress'd him often, such a thing might be
Quite innocently done, and harmless styled
When she had twenty years, and thirteen he;
But I am not sure I should have smiled
When he was sixteen, Julia twenty three,
These few short years make wondrous alterations,
Particularly amongst sun-burnt nations.

জুয়ানকে তিনি দেখেছিলেন শিশু মনোরম
আদর দিতেন, এমন ব্যাপার খুবই তো নির্দোষ

ক্ষতিকর না, এমনভাবে প্রায়ই তো হরদম
জুয়ান যখন তের এবং কুড়ি তার বয়স—
আমি অবশ্য নিশ্চিত নই হাসছি বেশরম
কি যে হল জুয়ান ষোল, এবং সে তেইশ—
খুব অল্প এই বছর ক'টায় বদলে গেল কত—
বিশেষ করে রৌদ্রকরে দেশ ছিল সব যত।

70/ ৭০

Whate'er the cause might be, they had become
Changed, for the dame grew distant, the youth shy,
Their looks cast down, their greetings almost dumb,
And much embarrassment in either eye;
There surely will be little doubt with some
That Donna Julia knew the reason why,
But as for Juan, he had no more notion
Than he who never saw the sea of ocean.

কারণ যাহোক, তাদের মাঝে ঘটত বিষম ফের;
মহিষীটি দূরে থাকতেন, যুবক সলজ্জিত
চোখাচোখি আনমিত, সম্মাননা মূকের
উভয়েরই দৃষ্টি হত দারুণ বিড়ম্বিত।
কারো মনে কি কারণ ছিল আদৌ সন্দেহের
ডোনা জুলিয়া জানতই ঠিক—কারণ কি নিহিত—
জুয়ানের কথা। তার মনোভাব সার এ বুঝেছি
সাগরের যে পার দেখেনি বুঝবে তা সে কি?

71/ ৭১

Yet Julia's very coldness still was kind,
And tremulously gentle her small hand
Withdrew itself forms his, but left behind
A little pnessure, thrilling and so bland
And slight, so very slight that to the mind
'Twas but doubt; but never magician's wand

Wrought change with all Armida's fairy art
Like what this tight touch lcft on Juan's heart.

জুলিয়া হলেও শীতল অতি, ছিল সহৃদয়—
কম্পিত তার শান্ত নরম ছোট্ট সে হাতখানি
তার হাত থেকে সরিয়ে নিলেও রাখত মোহময়
একটু মৃদু চাপ উত্তেজক—তবুও এমন মানি
হলেও তা খুব নম্র মৃদু—সন্দেহহীন নয়;
যদিও তা নয় ঐন্দ্রজালিক অমোঘ হাতছানি—
দিলো এ যা মৃদু পরশ জুয়ান-হৃদয়েতে
আর্মিডার অলীককলা পারেনি তেমন দিতে।

72/ ৭২

And if she met him, though she smiled no more,
She look'd a sadness sweeter than her smile,
As if her heart had deeper, thoughts in store
She must not own, but cherish'd more the while,
For that compression in its burning core;
Even innocence itself has many a wile,
And will not dare to trust itself with turth,
And love is taugnt hypocrisy form youth.

মেয়েটি তাকে দেখা দিলেও হাসতো নাকো আর
হাসির থেকেও দেখাত ভালো দুঃখিত তার মুখ
হৃদয়ে যেন জমানো তার চিন্তা বিষম ভার
পেতে তো নয় পূজা করতে একান্ত উন্মুখ—
অবদমন ছিল যেন এক জ্বলন্ত অঙ্গার
দোষহীনরাও চালাকিতে প্রায়ই সমুৎসুক—
আপনাতে অবিশ্বাসী, সত্যে অনির্ভর
প্রেম পাঠ নেয় মিথ্যাচারের যৌবনেরই পর।

73/ ৭৩

But passion most dissembles yet betrays
Even by its darkness; as the blackest sky

Foretells the heaviest tempest, it displays
Its workings through the vainly guarded eye,
And in whatever aspect it arrays
Itself 'tis still the same hypocricy:
Coldness or anger, even disdain or hate
Are masks it often wears, and still too late.

আবেগ করে ছত্রখান সব, যেমন তপ্তকতা
গভীর তাহার আঁধার দিয়ে—যেমন আকাশ কালো
ঝড়ের কথা আগাম বলে—এবং কার্য্যকরী তা
অর্থহীন পাহারাবৎ চক্ষেতে দেয় ধূলো
যেমন খুশী যাই বা করো—সব কৌশলই তা
ধোঁকা দেওয়ার বিশুদ্ধ সব চাল হল ওগুলো,—
নম্রতা বা উগ্রতা বা অবজ্ঞা বা ঘৃণা
পরে পরলেও প্রায়শ সবই মুখোশ—আছে জানা।

74/ ৭৪

Then there were sighs, the deeper for super pression,
And stolen glances, sweeter for no theft,
And bruning blushes, though for the transgression,
Tremblings when met, and restlessness when left;
All these are little preludes to possession,
Of which young passion cannot be bereft,
And merely tend to show how greatly, Love is
Embarrass'd at first starting with a novice.

পড়ল কত দীর্ঘশ্বাস, ঘোর আবেগে ঘন
চোরা চাউনি, চোরা হওয়ার কারনে মোহনীয়
সন্তাপিত সলজ্জতা বেআইনি নয় কোনো
মিলন কালে কম্পবান, বা বিদায়ে অধীর তাও—
পুরো পাওয়ার প্রাক্‌ভূমিকা, যদিও কিছু ন্যুন,
উদ্ভিন্ন আবেগ কালে নয় যা ত্যজনীয়—
এসব থেকে প্রমান হয়-প্রেমে কি উদ্বেগ—
শুদ্ধ প্রেমও সুরুতে যখন নবীনে দানে বেগ।

75/ ৭৫

Poor Julia's heart was in an awkward state;
She felt it going and resolved to make
The noblest efforts for herself and mate,
For honour's pride's, religion's, virtue's sake;
Her resolutions were most truly great,
And almost might have made a Tarquin quake;
She pray'd the Virgin Mary for her Grace,
As being the best Judge of a lady's case.

বেচারা জুলিয়ার হৃদয় এখন দারুণ অস্বস্তিতে—
এমন ধারা ঘটতে থাকায় প্রতিজ্ঞা সে করে,
আপন এবং স্বামীর তরে ভদ্র কোনো মতে
মান সম্মান, ধর্ম্ম, গরব, গুণ রাখতে ধরে
সিদ্ধান্ত সত্যি ছিল করা মহান পথে
টার্কুইনও প্রায় কাঁপবে বাঁধা এমন তারে—
কুমারী মেরীর আশীষ চেয়ে ভজনা করে তারই
মাহিলাদের বিপদে তিনি সেরা বিচারকারী।

76/ ৭৬

She vow'd she never would see Juan more,
And next day paid a visit to his mother,
And looked extremely at the opening door,
Which by the Virgin's grace, let in another.
Grateful she was and yet a little sore–
Again it opens, it can be no other,
'Tis surely Juan now–No! I'm afraid
That night the Virgin was no further pray'd.

করল সে পণ জুয়ানের মুখ দেখবে নাকো আর
পরের দিনই অথচ গেল সে তার মায়ের কাছে
সাগ্রহেতে তাকিয়ে দেখে সামনে খোলা দ্বার
কুমারী মেরীর আশীষ মেনে—অন্যে সেথায় আছে।
একটু খারাপ লেগেও খুশী উপ্‌চে পড়ে তার

দ্বারটা আরও খুলে গেল—অন্যে কে আর আছে?
ইনি ছিলেন জুয়ান ঠিকই—শঙ্কা আমার হয়
কুমারীর প্রার্থনা সে রাতে সে করেনি নিশ্চয়।

77/ ৭৭

She now determined that a virtuous woman
Should rather face and overcome temptation,
That flight was base and dastardly, and no man
Should ever give her heart the least sensation;
That is to say, a thought beyond the common
Preference, that we must feel upon occasion
For people who are pleasanter than others,
But then they only seem so many brothers.

পণ করলেন—এমন হলে কোনো সতী নারী
মুখোমুখি হয়ে এদের লোভ করবে জয়
বিচ্যুতি সব বেজায় বাজে—যাচ্ছেতা সব ভারী
পরপুরুষের উদ্দীপনে হৃদয় দেওয়া নয়।
বলতেই হয়—ভাবনা এমন আসে না বারবার-ই
বিশেষ সময় এলে তবে এমন তরো হয়।
জনগণ সব ভালো হলে পরের তুলনায়
ভাই ভাই সব পরস্পরের মাত্র ভাবা যায়।

78/ ৭৮

And even if by chance--and who can tell?
The devil's so very sly–she should discover
That all within was not so very well,
And, if still free, that such or such a lover
Might please perhaps, a virtuous wife can quell
Such thoughts and be the better why they're over;
And if the man should ask, 'tis but denial;
I recommend young ladies to make trial.

তাও যদি হয় সম্ভবতঃ বলতে কে বা পারে,
দানোরা তো দুষ্টুই—সে করবে আবিষ্কার.

কিছু না কিছু খুঁত রয়েছে ভেতরের ব্যাপারে
মুক্ত হলেও এমন একজন—এখন প্রেমিক তার
খুশী করলেও সাধ্বী স্ত্রী তা সামাল দিতে পারে
শেষ হলে সব, ভালো হবার বাধা বা কোথা আর—
পুরুষ যদি প্রশ্ন করে—অর্থ অস্বীকৃতি—
যুবতীরা সব পরখ করুন—ঠিক কিনা এই রীতি।

79/ ৭৯

And then there are such things as love divine,
Bright and immacûlate, unmix'd and pure,
Such as the angels think so very fine,
And matrons who' would be no less secure,
Platoni, perfect, just such love a mine;
Thus Julia said–and thought so, to be sure,
And so I'd have her think,were I the man
On whom her reveries celestial ran.

তাছাড়া তো এমনও বলি— প্রেম ঐশ্বরিক,
উজ্জল, নিটোল অবিমিশ্র এবং নিখুঁত তা
দেবদূতেরাও এমনি ভাবেন সুন্দর ও সঠিক—
বিবাহিতেরা এ থেকে হ'ন নিত্য সুরক্ষিতা,
বৈদেহী ও পবিত্র প্রেম আমার যেমন ঠিক
জুলিয়া বলে নিশ্চিন্তে ভাবলো মনে সে তা
সে মানুষটি আমি হলে—যাতে সে মশগুল
পূত প্রেমের দিবা স্বপনে—নেইকো তাতে ভুল।

80/ ৮০

Such love is innocent and may exist
Between young persons without any danger:
A hand may first, and then a lip be kiss'd
For my part, to such doings I'm a stranger,
But hear these freedoms from the utmost list
Of all o'er which such love may be a ranger;
If people go beyond, 'tis quite a crime,
But not my fault–I tell them all in time.

এমন প্রেম তো নির্দ্দোষ—তা থাকতে খুবই পারে
যুবক যুবতীদের মাঝে শঙ্কা দ্বিধাহীন;
প্রথম পরশ হস্তে, পরে চুম্বনও অধরে
এ ব্যাপারে কিন্তু আমি একেবারে জ্ঞানহীন—,
এ সব স্বাধীনতার কথা জেনেছি লেখা পড়ে
যে সব লেখায় এ সব আছে বর্ণিত রঙীন।
লোকে যদি এগোয় আরো, তা কিন্তু অন্যায়
আমার কি দোষ, সময় হলে বলব সবই প্রায়।

81/ ৮১

Love then,but within its proper limits,
Was Julia's innocent determination
In young Don Juan's favour; and to him its
Exertion might be useful on occasion;
And, lighted at too pure a shrine to dim its
Ethereal lusture, with what sweet persuation
He might be taught by love and her together–
I really don't know what, nor Julia either.

প্রেম করা হোক্ অবশ্য তা সঠিক সীমা রেখে
সরল মনে জুলিয়া করে এমনই মনন—
ডন জুয়ানের মনোমত চিন্তা ধারা রাখে
এ ব্যাপার তার কাজে আসবে নিশ্চয়ই কখনো—
উজ্জল হয়ে বেদীতে পূত স্বর্গীয় আলোকে
এবং অনুরুদ্ধ হয়ে বিনতি রাঙানো—
জুলিয়া এবং মদন নেবে তার শিক্ষার ভার
জুলি জানে না কিসের? সত্যি, নাই জানা আমার।

82/ ৮২

Fraught with this fine intention and well fenced
In mail of proof–herpurity of soul,
She, for the future of her strength convinced,
And that her honour was rock or mole,
Exceeding sagely from that hour dispensed
With any kind of toublesome control;

But whether Julıa to the task was equal
Is the which must be mentioned ın the sequel.

মধুর এমন ইচ্ছা নিয়ে বিভ্রান্তি সহ
পবিত্র তার আত্মা-আড়ে সুরক্ষিত হয়ে,
ভবিষ্যতের গতিরে ভাবে কঠিন সে আবহ।
সম্মান তার সুউচ্চ বা নীচু সে তা লয়ে,
দারুন রকম সাধ্বীসমা শাসন করে দ্রোহ
অবশ্য সে সময় থেকে কষ্টে কিছু রহে।
এসব কঠোর কাজের তরে জুলিয়া কত দড়
বর্ণনা সব করব আমি অবশ্য পরপর।

83/ ৮৩

Her plan she deem'd both inncocent and feasible,
And, surely, with a a stripling of sixteen
Not scandal's fangs could fix on much that is seızable,
Or if they did so, satisfied to mean
Nothing but what was good, her breast was peaceablc
A quiet conscience makes one so serene!
Christians have brunt each other, quite persuaded
That all the Apostles would have done as thcy did.

ভাবলো সে তার চিন্তাধারা নিখুঁত, কার্য্যকরী,
হতেই পারে—ছেলেটির তো বয়স মোটে ষোল
বদনাম হলেও সেটা এমন কি আর হবে ভারী,
যদিও হয় মানে সেটার বরং হবে ভালো
শান্তি সুধায় পূর্ণ ছিল বক্ষটি তাহার-ই
ধীর স্থির তার বিবেক তাকে এমনই ভাবালো।
খোঁচা খেলে খৃষ্টানরা পোড়ায় পরস্পরে—
ধর্ম্ম নেতারাও তাই করতেন—এরা যেমন করে।

84/ ৮৪

And if in the meantime her husband died,
But Heavèn forbid that such a thought should cross

Her brain, though in a dream, (and then she sigh'd)
Never could she survive that common loss;
But just suppose that moment should betide,
I only say suppose it–**inter nos.**
(This should be **enternous,** for Julia thought
In French, but then the rlyme would go for nought).

এমন সময় স্বামীটি তার যদি যেত মারা
ঈশ্বর করুন ভাবনা এমন যেন না তার আসে
(দীর্ঘশ্বাস তার পড়ে)-দেখে স্বপ্ন এমন ধারা
হয়ত তিনি মারাই যেতেন এমন সর্বনাশে
এমনতরো ঘটবে যদি তেমনটি হয় ধরা—
সম্ভাবনার কথা বল্‌ছি—ঘটে না সত্যি তা সে—
(এমন সত্যি ঘটেওনিকো,—জুলিয়া ফ্রেঞ্চে ভাবে
তেমন হলে আমার কিন্তু ছন্দ কেটে যাবে)

85/ ৮৫

I only say suppose this supposition :
Juan then being grown upto man's estate
Would fully suit a widow of condition,
Even seven years hence it would not be too late,
And in the interim (to pursue this vision)
The mischief, after all could not be great,
For he would learn the rudiments of love,
I mean the seraph way of those above.

আমি বল্‌ছি ভাবার কথা, এমন সম্ভাবনা;
জুয়ান তখন বেড়ে উঠেছে পূর্ণ মানুষ হয়ে
এমনি এক বিধবার সাথে খারাপ মানাবে না
সাতটি বছর পরে হলেও যাবে না কিছু বয়ে,
এর মধ্যে (পুষলে মনে এমন এক ভাবনা)
ক্ষতিকর তা হবে নাকো বিরাট আকার লয়ে,
কারণ তখন শিখে নেবে সে প্রেমের প্রাথমিকী,
দেবদূতেদের উপযুক্ত যা, শিক্ষানবিস্‌ থাকি।

86/ ৮৬

So much for Julia; now we'll turn to Juan.
Poor little fellow, he had no idea
Of his own case and never hit the true one;
In feelings quick as Ovid's Miss Medea,
He puzzled over what he found, a new one,
But not as yet imagined it could be a
Thing quite in course and not at all alarming,
Which, with a little patience, might grow charming.

এ তো গেল জুলিয়ার দিক্‌, জুয়ানে এবার ধরি
গরিব কিশোর বেচারিটির ছিল না ধারনা
নিজের কোনো ব্যাপার স্যাপার ধরেও নি ঠিক করি
ওভিদের কুমারী মেডিয়া মতো আবেগে উন্মনা
নতুন এসব ব্যাপার দেখে মাথা তার যায় ঘুরি—
এ সব যে এত স্বাভাবিক তা করেনি কল্পনা—
এতে যে কিছু ভয়ের আছে মনে আসেনি তার
বরং কিছু করলে সবুর—ব্যাপার চমৎকার।

87/ ৮৭

Silent and pensive, idle, restless, slow,
His home deserted for the lonely wood,
Tormented with a wound he could not know,
His, like all deep grief, plunged in solitude;
I'm fond myself of solitude or so,
But then I beg it may be understood,
By solitude I mean a Sultan's not
A hermit's with a haram for a grot.

চিন্তিত, চুপ, অলস, অধীর এবং শ্লথগতি
বাড়িটি তার বিজন বনে ত্যক্ত বহু দূরে
ক্ষতের খোঁচায় জানার তাহার ছিলনা সংগতি
গহন গভীর দুঃখময় তা নির্জনতায় ভরে'
আমার কিন্তু নির্জনতা ভালই লাগে অতি—

মিনতি আমার অর্থ তাহার বুঝবেন ঠিক করে,
নির্জনতার মানে বুঝি ঋষির গুহা নয়
সুলতানদের হারেমগুলো যেমনতর হয়।

88/ ৮৮

Oh Love! in such a wildness as this,
Where transport and security entwine,
Here is the empire of thy perfect bliss,
And here thou art of god indeed divine.
The bard I quote from does not sing amiss,
With the exception of the second line,
For that same twining'transport and security,
Are twisted to a phrase of some obscurity.

অহো! এ প্রেম কেমনতর বন্য পরিবেশে
যানবাহন আর সুরক্ষা যেথা রয়েছে জড়াজড়ি
সাম্রাজ্য যার হেথায় রয় পূণ্য পূতাশীষে,
এখানে তুমি দেবোপম আর সেরা সর্বোপরি
উদ্ধৃতি দিই সেই চারনের নির্ভুলই গায় যে
দ্বিতীয় পংক্তি বাদই দিয়ে হিসাব যদি করি
কারণ ঐ যে যান্-সুরক্ষা জড়িয়ে কেমন গেছে
বাক্যাংশ বাঁকাচোরা, তায় অস্পষ্টতাও আছে।

89/ ৮৯

The poet meant, no doubt, and thus appeals
To the good sense and senses of mankind,
The very thing which everybody feels,
As all have found on traial, or may find,
That no one likes, to be disturb'd at meals
Or love–I wan't say more about "entwined".
Or transport, as we knew all that before,
But beg 'Security' will bolt the door.

কবি ভাবলেন, সন্দেহাতীত করেন নিবেদন
নৃত নীতির কাছে এবং মানব জ্ঞানের কাছে

সেই ব্যাপারে অনুভব যা করেন সর্বজন
পরীক্ষা করে দেখেছে সবাই, কারো বা বাকী আছে—
খেতে বসে বাধা পেতে চাহে না কোনোজন—
কিংবা প্রেমের সময়—"জড়ানোর"—আর কি বলার আছে
কিংবা 'যানের' জেনেছি সব আগেই ও ব্যাপারে
এখন চাই 'সুরক্ষা, দিক্ আগল তুলে দ্বারে।

90/ ৯০

Young Juan wander'd by the glassy brooks
Thinking unutterable things; he threw
Himself at lenght within the leafy nooks
Where the wild branch of the cork forest grew;
There poets find materials for their books
And every now and then we read them through,
So that-their plan and prosody are eligible,
Unless, like Wordsworth, they prove unintelligible.

ছোকরা জুয়ান বেড়াচ্ছিল স্বচ্ছ নদীর ধারে
ভাবছিল সব এটা ওটা অবক্তব্য বাজে
পালিয়ে গিয়ে লুকিয়ে গেল পাতায় ঘেরা আড়ে
ছিপির বনের বন্য শাখা যেইখানে বিরাজে
কবিরা সেথার বিষয় নিয়ে কাব্য গাথা গড়ে
আমরা তা সব পাঠও করি প্রায়ই মাঝে মাঝে—
কল্পনা আর ছন্দে সে সব পাঠযোগ্যও হয়
ওয়ার্ডস্‌ওয়ার্থের মত যদি না দুর্বোধ্যতা রয়।

91/ ৯১

He, Juan (and not Wrodsworth), so pursued
His self-communion with his own high soul,
Until his mighty heart, in its great mood,
Had mitigated part, though not the whole
Of its disease; he did the best he could
With things not very subject to control,
And turn'd, without perceiving his condition,
Like Coleridge, into a metaphysician.

তেমনি জুয়ান (ওয়ার্ডস্‌ওয়ার্থ নন) চেষ্টিত ছিলেন
উঁচু চিন্তায় করবেন আত্ম-কথোপকথন,
যাবৎ না তার কঠিন হৃদয় মেজাজী হলেন,
আধা লঘুত্ব ত্যাগ করলেন, পুরোপুরি নন্‌
অসুস্থতার সেবা করতে সচেষ্ট হলেন
সাধ্যমত -বিষয় নিয়ে রপ্ত নন এমন—
আপন ওজন না বিচার করে-না বুঝে সঠিক
বনে গেলেন কোলরিজের মতো দার্শনিক।

92/ ৯২

He thought about himself and the whole earth,
Of man the wonderful, and of the stars,
And how the deuce they ever could have birth;
And then he thought of earthquakes and of wars,
How many miles the moon might have in girth,
Of air balloons and of the many bars
To perfect knowledge of the boundless skies;
And then he thought of Donna Julia's eyes.

নিজের নিয়ে ভাবলেন, এবং সারা পৃথিবী নিয়ে—
বিস্ময়কর মানুষ নিয়ে, এবং তারা নিয়েও,
ঝামেলা নিয়ে—এবং ওরা জন্মায় যে কি দিয়ে,—
ভূমিকম্প, যুদ্ধ নিয়ে, বাদ পড়েনি তাও;
চাঁদের বেড় কত মাইল—দেখলে হয় মাপিয়ে
বায়ব বেলুন, বাধা কি তার, তা হ'ল দেখাও
নিখুঁত জ্ঞান পাওয়ার পথে অসীম আকাশের;
পরেতে তার চিন্তা এলো-জুলিয়ার চোখের।

93/ ৯৩

In thoughts like these true wisdom may discern
Longings sublime, and aspirations high,
Which some are born with, but the most part learn
To plague themselves withal, they know not why;
'Twas stange that one so young should thus concern

His brian about the action of the sky;
If you think it was philosophy that this did
I can't help thinking puberty assisted.

এসব চিন্তা করতে প্রস্তুত প্রজ্ঞা থাকা চাই
পরিশুদ্ধ আকাঙ্খা আর সমুচ্চ প্রত্যাশা—
কারও এ গুণ জন্মগত, বেশীর ভাগ সবাই
কষ্টে পুরো শিক্ষা করেন, কি জানি কি আশা—
অবাক মানি কেন যে এ বাচ্চা ছেলেটাই
আকাশ নিয়ে এমন করে তুললো গড়ে নেশা—
যদি ভাবো-এর পেছনে দর্শন-ভাব ছিলো
আমি ভাবব 'যৌবনোদ্গম' তায় ইন্ধন জোগালো।

94/ ৯৪

He pored upon the leaves, and on the flowers
And heard a voice in all the winds; and then
He thought of wood nymphs and immortal bowers,
And how the goodnesses came down to men;
He miss'd the pathway, he forgot the hours,
And when he looked upon his watch again,
He found how much old Time had been a winner–
He also found that he had lost his dinner.

পাতা নিয়ে মাতলো অনেক, এবং ফুল নিয়ে,
বাতাস নাকি শব্দ করে শুনলো তাও সে,
বনপরীদের ভাবনা আসে কুঞ্জ অমর ছেয়ে
দেবীরা সব কেমন করে আসে মানব পাশে
হঠাৎ গেল খেই হারিয়ে সময় গেছে বয়ে—
দৃষ্টি তখন দিল আপন ঘটিকা সকাশে,
অতি বৃদ্ধ সময় দেখে সবার উপর জয়ী
আর দেখে তার সাঁজ-আহারের সময় গেছে বহি।'

95/ ৯৫

Sometimes he turn'd to gaze upon his book,
Boscan, or Garcilasso;–by the wind

Even as the page is rustled while we look,
So by the poesy of his own mind
Over the mystic leaf his soul was shook,
As if, 'twere one whereon magicians bind
Their spells, and give then to the passing gale,
According to some good old woman's tale.

কখনো বা বই-এর দিকে তাকাতো সে ঘোরে—
বোস্কন্ বা গার্সিলাসোয়—যদিও বাত্যায়
পাতারা সব দেখার সময় ওলট পালট করে,
কাজে কাজেই আপন মনে র'চত কবিতায়
অলৌকিক সে পত্রেতে তার মনে কাঁপন ধরে,
বন্ধ কোনও যাদুকরের যেন সে কব্জায়—
যাদের তরে হয়েছে রচা ঝঞ্ঝা এলেবেলে
বৃদ্ধা কোনও মহিলা যেমন গল্পেতে তার বলে।

96/ ৯৬

Thus would he while his lonely hour away
Dissatisfied, nor knowing what he wanted;
Nor glowing reverie, nor poet's lay,
Could yield his spirit that for which it panted,
A bosom whereon he his head might lay,
And hear the heart beat with the love it graned,
With several other things, which I forget,
Or which, at least, I need not mention yet.

এমনি করে কাটত তার নিঃসঙ্গ সময়
অতৃপ্ত খুব, জানে না মন কি বা যে তার চায়
বিরাট কিছু আনন্দ নয়, কাব্যভাবও নয়
ব্যর্থ হ'ত প্রলেপ দিতে তাকে যা ভাবায়—
একটি নরম বুকে যদি মাথাটি তার রয়
সঙ্গে যদি প্রেম প্রদানের শব্দ শোনা যায়—
এবং আরো অনেক কিছু গিয়েছে সব ভুলে
সে সব কথা এখন না হয় নাই বল্লাম খুলে।

97/ ৯৭

Those lonely walks and lengthening reveries.
Could not escape the gentle Julia's eyes;
She saw that Juan was not at his ease;
But that wich chiefly may, and must surprise
Is that the Donna Inez did not tease
Her only son with question or surmise:
Whether it was she did not see, nor would not,
Or like all very clever people, could not.

এই যে সব একক হাঁটা, চিন্তা বিলম্বিত
নম্রস্বভাব মেয়ে জুলিয়ার পড়ল চোখে ধরা
জুয়ানকে সে দেখল যেন কেমন বিচলিত
যার ফলে সে পারত হতে সত্যি অবাক্ করা—
ডোনা ইনেজ করছিল না তাকে তো বিঘ্নিত
পুত্রে কোনো প্রশ্ন করে, বা অনুমান ভরা,—
এমন কিছু থাকলেও সে দেখেনি, দেখবে না
কিংবা চালাক লোকের মত দেখতে সে পারত না।

98/ ৯৮

This may seem strange, but 'tis very common;
For instance-gentlemen, whose ladies take
Leave to o'erstep the written rights of woman,
And break the–Which commandment is't they break'
(I have forgot the number and think no man
Should rashly quote for fear of a mistake)
I say, when these same gentlemen are jealous,
They make some blunder, which their ladies tell us.

ব্যাপার বড়ো অদ্ভুত, তো এটাই স্বাভাবিক
যেমন ধরুন ভদ্রলোক, যাদের মহিলারা
বাঁধা পাওনার বেশীই চায় লোভ করে অধিক
নির্দেশিকার সীমা ছাড়ায়—কি যেন সেই ধারা?
(আমি তো সংখ্যা ভুলেই গেছি,—ভুলে দিগ্বিদিক,

কেউ যেন না বলে ফেলেন—হবেই ভুলে ভরা)
বলি তবে—এই মানুষগুলো ঈর্ষাকাতর হলে
কিছু তো ভুল করেই—এমন তাদের স্ত্রী-রাই বলে।

99/ ৯৯

A real husband always is suspicious,
But still no less suspects in the wrong place,
Jealous of some one who had no such wishes,
Or pandering blindly to his own disgrace
By harbouring some dear friend exremely vicious;
The last indeed infallibly the case;
And when the spouse and friend are gone off wholly,
He wonders at thier vice, and not his folly.

সত্যিকারের স্বামীরা হ'ন সদাই সন্দিহান
যদিও তাদের সন্দেহের পাত্রেরা হয় ভুল
ঈর্ষা করেন এমনকে— যে ধারেকাছে না যান
কিংবা নিজের অক্ষমতায় অন্ধ সমতুল—
কিংবা কোনো বন্ধু জনে দুশ্চরিত্রবান
শেষের ব্যাপারটা প্রকৃতই ঘটনা বিলকুল—
সেই বন্ধু আর স্ত্রীটি যখন পুরোপুরি ভাগে
বিস্মিত হয় তাদের পাপে—নিজ্ বোকামির আগে।

100/ ১০০

Thus parents also are at times short-sighted;
Though watchful as the lynx, they ne'er dicover,
The while the wicked world beholds delighted,
Young Hopeful's Mistress of miss Fanny's lover,
Till some confounded escapadc has blighted
The plan of twenty years, and all is over;
And then the mothter cries, thc father swears,
And wonder why the devil they got heirs.

বাবা-মা-রা তেমনিই হন চোখ থাকতে কানা
চিতা সমান সজাগ হলেও—ব্যর্থ হদিশ্ পেতে

যে সময়টা মজায় কাটায় দুষ্টু বিশ্বজনা
ছোকরা আশার প্রেমিকা বা প্রিয়ার প্রেমিকেতে
জট পাকানো বদ্‌মায়েসি অবশেষে হয় জানা
বিশ বছরের পরিচর্য্যা, সব যায় উৎখাতে।
মা-টি করেন কান্নাকাটি, বাবা শপথ করে
অবাক্ মানে, শয়তান এমন কেমনে এল ঘরে।

101/ ১০১

But Inez was so anxious and so clear
Of sight, that I must think, on this occarsion,
She had some other motive much more near
For leaving Juan to this new temptation;
But what that motive was, I sha'n't say here;
Perhaps to finish Juan's education,
Perhaps to open Don Alfonso's eyes,
In case he thought his wife too great a prize.

ইনেজ কিন্তু খুব উৎকণ্ঠিত, এবং পরিষ্কার
স্বচ্ছ দৃষ্টি—ভাব্‌ছি আমি এমন অবস্থায়
মতলব তার মাথায় ছিল আলাদা প্রকার
নতুন প্রলোভনে কিসে জুয়ানে টানা যায়;
কিন্তু কি তার উদ্দেশ্য যে বল্‌ছি না এবার
হতে পারে পূর্ণ করা জুয়ানের শিক্ষায়—
হতে পারে খুলে দেওয়া ডন্ আলফনসোর চোখ
স্ত্রী ধনটি এক রত্ন মহান-ভাবে যদি সেই লোক।

102/ ১০২

It was upon a day, a summer's day :
Summer's indeed a very dangerous season,
And so is spring about the end of May.
The sun, no doubt, is the prevailing reason;
But whatsoe'er the cause is, one may say,
And stand convicted of more truth than treason
That there are months which nature grows more merry in.
March has its hares, and May must have its heroine.

ব্যাপার ঘটল যে দিনটায়—গ্রীষ্মমেদুর দিন,
গ্রীষ্ম সত্যি বাজে বেজায় দারুন খতরনাকই
মে-র শেষে বসন্ত আসে, তাও অতি সঙ্গীন—
সর্য্যের তেজ অবশ্য সেই কারণটি বেবাক-ই
কারণ যাহোক বলাই যায়—এমন যে কালীন
দুষ্টমি—তা খুব সত্যি—নয় মিছে বা ফাঁকি—
প্রকৃতিতে মাসবিশেষে এমন ঘটে ধারা,
মার্চে নায়ক উচ্চিংড়ে তো মে-তে নায়িকারা।

103/ ১০৩

'T was on a summer's day, the sixth of June :
I like to be particular in dates,
Not only of the age and year, but moon;
They are a sort of post-house, where the Fates
Changed horses, making history change its tune,
Then spur away o'er empires and o'er states,
Leaving at last not much besides chronolog,
Excepting the post-obits of the theology.

এটা ছিল গ্রীষ্মকালে-জুন মাসের ছয়ই,—
আমার আবার তারিখ নিয়ে নিখুঁত হওয়ার বাতিক—
যুগের নয়, বৎসরেরও—এমন কি তিথি-ই
কারণ ওরা প্রায় ডাকঘর—যেথায় সাংঘাতিক
ভাগ্য ঘোরে ঘোড়দৌড়ে—বদলে ইতিহাস-ই
অশ্বখুরের খোঁচায় সাম্রাজ্য, রাজ্য সমধিক—
থাকে মাত্র অবশিষ্ট ক্রমপঞ্জী খানি
দায় থাকে না শোধ করবার মৃত্যুত্তর ঋন-ই।

104/ ১০৪

'T was on the sixth of June, about the hour
Of half-past-six, perhaps still nearer seven,
When Julia sate within as pretty a bower
As e'er held hour in that heathenish heaven
Described by Mahomet, and Anacreon Moore,

To whom the lyre and laurels have been given
With all the trophies of triumphant song-
He won them well, and may be w... them long.

জুন মাসটার ছয়ই ওটা—আর সময়টা হ'ল
সাড়ে ছ'টা পেরিয়ে প্রায় সাত এর কাছে কাছে
জুলিয়া ছিল বসে' যেন কুঞ্জে এক জমকালো
বিধর্মীদের স্বর্গমাঝে বর্ণিত যা আছে
মহামেদ বা ও এনাক্রিওন মূর যার বর্ণনা দেয় ভালো
বীনা এবং সম্মান প্রদত্ত যার পিছে
কালজয়ী সঙ্গীতে যা মান্যতা সব দিয়ে—
জয়ী যাতে অলংকৃতও, থাকবেনও তা নিয়ে।

105/ ১০৫

She sate but not alone; I know not well
How this same interview has taken place,
And even it I knew, I should not tell-
People should hold their tongue in any case;
No matter how or why the thing befell.
But there were she and Juan face to face-
When two such faces are so,'t would be wise,
But very difficult, to shut thier eyes.

বসে ছিল, একাকী নয়, জানি না যে কি ভাবে
কেমন করে এমনতর মুখোমুখি যে হ'ল
যদিও জানি-এখন সেটা বলা না আদৌ যাবে
মুখে সবাই কুলুপ আঁটবেন—এমন হওয়াই ভালো—
ঘটনা এমন ঘটল কেন—অথবা যে কি ভাবে
জুয়ান এবং ঐ মেয়েটি মুখোমুখি এলো;
এমন হলে অমন দুজন, চোখটি বুজে রাখা
বুদ্ধিমানের কাজ, যদিও কঠিন অমন থাকা।

106/ ১০৬

How beautiful she look'd! her conscious heart
Glow'd in her cheek, and yet she felt no worng.

Oh Love! how perfect is thy mystic art,
Strengthening the weak and trampling on the strong,
How self-deceitful is the sagest part
Of mortals whom thy lure hath led along–
The precipice she stood on was immense,
So was her creed in her own innocence.

সুন্দর তাকে লাগছিলো বেশ, তার সুখী হৃদয়
গন্ডদেশে প্রকাশে আভা—ছিল না পাপবোধ—
হা প্রেম! তোমার কল্পকলা নিখুঁত সুনিশ্চয়
দুর্ব্বলেরে সবল করো—সবলে নির্বোধ—
মহৎগুণও তোমার তরে মিথ্যাচারী হয়
নশ্বরেরা যারা পড়ে তোমার ছলে খোদ্
দাঁড়িয়ে মেয়ে পাথরে খাড়া খুবই বড়ো সড়ো
অপাপবিদ্ধ চিত্ত'পরে বিশ্বাসে অনড়।

107/ ১০৭

She thought of her own strength and Juan's youth
And of the folly of all prudish fears,
Victorious virtue and domestic truth,
And then of Don Alfonso's fifty years;
I wish this last had not occur'd in sooth,
Because that number rarely much endears,
And through all climes, the snowy and the sunny,
Sounds ill in love, whate'er it may in money.

ভাবছিল সে শক্তি নিজের—জুয়ানের যৌবন
অতি বিনীত ভীতিতে স্থিতি কত যে মূর্খতা
গুনের কদর, গেরস্থালীর যা সব প্রয়োজন
ডন্ আলফন্‌সোর বয়স পঞ্চাশ, অবশ্য পরে তা
ভালো হ'ত শেষের ওটা না ভাবলে এখন
কারণ আদৌ লাগে না ভালো শুনতে ও সংখ্যাটা—
সব আবহে শীতে কিংবা হলেও গ্রীষ্ম দিন-ই
প্রেমবাজারে বাজে শোনায়, হাজার হলেও ধনী।

108/ ১০৮

When people pay, "I've told you fifty times",
They men to scold, and very often do;
When poets say "I've written fifty rhymes",
They make you dread that they'll recite them too;
In gangs of fifty thieves, commit their crimes.
At fifty love for love is rare, 'tis true,
But then, no doubt, it equally as true is,
A good deal may be bought for fifty Louis.

বলেছি তোমায় পঞ্চাশ বার'—লোকে যদি বলে
তার ফলে সে দুষছে তোমায়, এমন প্রায়ই করে—
কবি বল্লে, "পঞ্চাশখানা ছড়া লিখেছি ফেলে'
ভয় নিশ্চয়ই পাবে—ভেবে এই বুঝি তা পড়ে—
অপকর্ম ঘটেই যদি পঞ্চাশ চোর মেলে—
ক্বচিৎ থাকে প্রেমের কিছু পঞ্চাশ বৎসরে।
এ সব হলেও সত্যি তবে এমন বলা যায়—
অনেক কিছু পঞ্চাশ লুই-এ ভালই কেনা যায়।

109/ ১০৯

Julia had honour, virtue, truth, and love
For Don Alfonso; and she inly swore,
By all the vows below to powers above,
She never would disgrace the ring she wore,
Nor leave a wish which wisdom might reprove;
And while she ponder'd this, besides much more,
One hand in Juan's carelessly was thrown,
Quite by mistake–she thought it was her own;

জুলিয়ার ছিল মান, গুন, আর সত্য, ভালবাসা
ডন্ আলফনসোর প্রতি—মনে করল প্রতিজ্ঞা,
উর্দ্ধস্থ সব শক্তির নামে দিল সে দিলাসা
আংটি যা তার হাতে সেটির হবে না অবজ্ঞা—
জনের জন্যে কিছু করবে না সে আশা—

আরো অনেক ভাবনা সাথে—যখন ভাবে তা—
এক হাত তার অসাবধানে জুয়ানের হাত ধরে—
ওটিকে ভেবে নিজের হাত—এই ভুলটি করে।

110/ ১১০

Unconsciously she lean'd upon the other,
Which paly'd within the tangles of her hair;
And to contend with thoughts she could not smother,
She seem'd on the distraction of the air.
'Twas surely very wrong in Juan's mother
To leave together this imprudent pair,
She who for many years had watch her son so–
I'm very certain mine would not have done so.

সংজ্ঞাহারা নায়িকা পড়ে অপর পরে ঢলে,
ঘনকেশের রাশি নিয়ে করছিল সে খেলা
অশান্ত তার চিন্তারাশি শান্ত করার ছলে
সম্ভবতঃ সংক্ষোভিত চিত্ত তার এ বেলা;
জুয়ানের মা কান্ড এমন করলেন কি বলে
কচিকাঁচা যুগল এমন ছাড়ল সে একেলা,
যে মহিলা দেখল ছেলেয় এত বছর ধরে—
নিশ্চিত আমার মা করতেন না ভুলটি এমন করে।

111/ ১১১

The hand which still held Juan's by degrees
Gently, but palpably confirm'd its grasp,
As if it said, "Detain me, if you please'.
Yet there's no doubt she only meant to clasp
His fingers with a pure platonic squeeze:
She would have shrunk as from a toad, or asp,
Had she imagined such a thing could rouse
A feeling dangerous to a prudent spouse.

জুয়ানের যে হাত ধরেছিল, সে হাত ক্রমে ক্রমে
ধীরে কিন্তু জ্ঞাতসারে-বাড়াচ্ছিল চাপ

ভাবটা যেন—লাগলে ভালো রাখো এ অধমে
অবশ্য তায় ছিলনাকো খারাপ কিছুর ছাপ্
জুয়ানের আঙ্গুল ধরা কেবল নৈসর্গিক প্রেমে,—
ভাবতো যদি জাগবে মনে এর ফলে উত্তাপ
দারুন রকম ক্ষতিকর শুদ্ধ প্রেমিক মনে
ব্যাঙ, বোলতার থেকে যেমন—সরাত সেই ক্ষণে।

112/ ১১২

I cannot know that Juan thought of this,
But what he did, is much what you would do;
His young lip thank'd it with a graceful kiss,
And then, abashed at its own joy, withdrew
In deep despeair, lest he had done amiss–
Love is so very timid when'tis new :
She blushed, and frown'd not, but she strove to speak
And held her tongue, her voice was grown so weak.

ভাবছিলো কি জুয়ান তখন—আমার অজানা তা,
করল যা সে অন্যে হলেও করতও ঠিক তাই
কচি ঠোঁটের চুম্বনে তায় জানায় কৃতজ্ঞতা
থামলো তবে সেক্ষনেতেই, সলজ্জিত তাই।
কিন্তু অতি অনিচ্ছাতে, ভেবে সঠিক এটা
প্রেম প্রথমে খুবই ভীরু সদাই, সর্বথাই—
বলতে কিছু চেষ্টা করে, কন্যে রাঙা লাজে
অপাঙ্গহীন বাকবিহীনা, কণ্ঠ আসে বুজে।

113/ ১১৩

The sun set, and up rose the yellow moon :
The devil's in the moon for mischief; they
Who call'd her chaste methinks, began too soon
Their nomenclature; there is not a day,
The longest, not the twenty first of June,
Sees half the business in a wicked way
On which three single hours of moonshine smile–
And then she looks so modest all the while.

সূর্য্য গেল ডুবে, ওঠে হলুদ-রাঙা চাঁদ;
দুষ্টুমিতে চাঁদটি হ'ল শয়তান এক কাঠি
যারা ওকে সাচ্চা বলে ঠিক করে বরবাদ
নামটি তাহার সত্বরই খুব, একটি দিনেই ওটি
দীর্ঘতম জুনের একুশে না, দেখে নিখাদ,
আধো আধো ব্যাপার স্যাপার বদমায়েসি খাঁটি
ঘন্টা তিনেক পেরিয়ে গেলে—চন্দ্র কিরণ ঢালে
দেখায় যেন ভদ্র কত—পরে বাকী কালে।

114/ ১১৪

There is a dangerous silence in that hour,
A stillness, which leaves room for the full soul
To open all itself, without the power
Of calling wholly back its self-control;
The silver light which hallowing tree and tower,
Sheds beauthless and deep softness o'er the whole,
Breathy also to the heart, and o'er it throws
A loving languor, which is not repose.

এবার আসে নৈঃশব্দ, অতীব ভয়ংকর
নিথরতা যেইক্ষণেতে পূর্ণ হৃদয় পায়
খোলাখুলি খুলে দিতে থাকে না অতঃপর
আত্মনিয়ন্ত্রনের কোনো ফিরে পাওয়ার দায়—
বনানী আর শৌধে উজল্ করে সুধাকর
সুন্দরতা ও নম্রতা সর্বথা ছড়ায়
প্রশ্বাসেতে হৃদয় ভরায় ছড়ায় মধুময়
শারীরিক এক দৌর্ব্বল্য-শান্ত আদৌ নয়।

115/ ১১৫

And Julia sate with Juan, half embraced
And half retiring from the glowing arm,
Which trembled like the bosom where' twas placed;
Yet still she must have thought there was no harm,
Or else, 'twere easy to withdraw her waist;

But then the situation had its charm,
And then–God knows that next–I can't go no :
I'm almost sorry that I'er begun.

জুলিয়া বসে জুয়ান সাথে অর্ধ-আলিঙ্গিত
আগ্রাসী তার বাহুর থেকে আধেক এলায়িত
আন্দোলিত, বক্ষসম যেথায় তা স্থাপিত—
এতে এমন কি আর ক্ষতি—ছিল, সে নিশ্চিত
কটিদেশটি সরাতে চেয়ে করল ইতস্ততঃ
যাহোক তখন মোটের উপর দারুন অভিভূত
তার পরে কি—জানেন ঈশ্বর-বলতে কি যায় পারা—
ঘাট হয়েছে—এই ঘটনা আদৌ সুরু করা।

116/ ১১৬

Oh Plato! Plato! you have paved the way,
With your confounded fantacies to more
Immoral conduct by the fancied sway
Your system feigns o'er the controlless core
Of human hearts, than all the long array
Of poet and romancers :–You're a bore
A charlatan, a coxcomb and have been,
At best, no better than a go-between.

অহো। প্লেটো', প্লেটো তুমি দ্বার দিয়েছ খুলে
তাল পাকানো কল্প কথায় নীতিহীনতা আরো
জল্পনারই ব্যাপকতায় গল্প বলার ছলে
রীতে তোমার অনিয়ন্ত্রিতের হৃদয়গুলি ভরো
কৃত্রিমতায়, কাব্য এবং উপন্যাস যা বলে
সবার উপর—সত্যি তুমি ক্লান্তিদায়ক বড়ো
বিদ্যম্মন্য মেকীবেকুব হয়েছ বড় জোর
মাঝারী মাপের মানুষ—মোটে নয়কো বেশী ওর।

117/ ১১৭

And Julia voice was lost, except in sighs.
Until too late for useful conversation;

The tears were gushing from her gentle eyes.
I wish, indeed, they had not had occasion,
But who alas! can love, and then be wise?
Not that remorse did not oppose temptation,
A little she strove, and much repented,
And whispering, "I will ne'er consent"–consented.

জুলিয়া তার হারাল স্বর, থাকল কেবল শ্বাস,
অনেক পরে বলল্, দু' এক বাক্য প্রাসঙ্গিক,
শান্ত চোখে ছিল কেবল অশ্রুর উচ্ছ্বাস
এমন সময় এর কি কোনো কারণ ছিল ঠিক
কিন্তু কে আর সুস্থ থাকে পরলে প্রেমের ফাঁস
অনুশোচনা প্রলোভনে যতই বাধা দিক্।
আড়াআড়ি একটু করে—অনুশোচনা ঢের
'রাজী নই' বলে ফিস্‌ফিসিয়ে—রাজীই হ'ল ফের।

118/ ১১৮

'Tis said that Xerxes offer'd a reward
To those who could invent him a new pleasure;
Methinks the ruisition's rather hard,
And must have cost his majesty a treasure :
For my part I'm a moderate-minded bard,
Fond of a little love (which I call lisure);
I care not for new pleasures as the old
Are quite enough for me, so they but hold.

কথিত আছে জেরক্সেস করেছিল ঘোষনা
নতুন মজার যোগান পেলে দেবেন পুরষ্কার
ধারণা আমার নয়কো সহজ-এমন এক এষনা
খরচপুরো করবে কাবার রাজারই ভাণ্ডার
আমার কথা বলি তবে-খুব মাঝারিয়ানা
চারন (কাটাই অলস সময়) প্রার্থী ভালবাসার—
নতুন নতুন সুখ চাইব—তেমন আমি নই
পুরানোতেই খুশী—যেন বঞ্চিত না হই।

119/ ১১৯

Oh! pleasure you're indeed a pleasent thing.
Although one must be damn'd for you, no doubt;
I make a resolution every spring
Of reformation, ere the year run out,
But, somehow, this my vestal vow takes wing;
Yet still, I trust, it may be kept throughout :
I'm very sorry, very much ashamed,
And mean, next winter, to be quite reclaim'd.

সুখের ভারা সত্যি তারা দারুন মনোরম
যদিও জানি তোমায় যাচি নিন্দিত হয় লোক
প্রতি বসন্তেতেই করি সিদ্ধান্ত গ্রহন
বছর শেষের আগে চাহি বদল কিছু হোক্
কেমনে জানি সে ইচ্ছাটি পায়নাকো ইন্ধন
বরাবরই তবুও ভাবি তাতেই আমার হক্
সত্যি আমি দুঃখিত খুব, দারুনই লজ্জিত
ভাবছি এখন পরের শীতে হ'ব সংশোধিত।

120/ ১২০

Here my chaste Muse a liberty must take–
Start not! still chaster reader–she'll be nice hence
Forward, and there is no great cause to quake;
This liberty is a poetic licence.
Which some irregularity may make
In the design, and as I have a high sense
Of Aristotle and the Rules, 'tis fit
To beg his pardon when I err a bit.

শুদ্ধা আমার কাব্য দেবী বিমুক্ত এবার,
হয়নি শুরু ঋদ্ধ পাঠক! এবার থেকে ভালো
খোলামেলা প্রচুর—কারন নাই কিছু শংকার
কবিতাতে প্রশ্রয় এমন দেওয়া হয় ঢালাও—
অনেক সময় মানে না তা নিয়ম মানার ধার

এ ব্যাপারে কিন্তু আমার চিন্তাটাটি জোরালো—
অ্যারিষ্টটল সমান-ই, তাই মানছি নীতি তাঁর
এক আধটু বেচাল হলে চাইছি ক্ষমা তাঁর।

121/ ১২১

This liecnce is to hope the reader will
Suppose from June the sixth (the fatal day)
Without whose epoch my poetic skill
For want of facts would all be thrown away),
But keeping Julia and Don Juan still
In sight, that several months have pass`d, we'll say
'Twas in November, but I'm not so sure
About the day–the era's more obscure.

এই যে ছাড়া আগলহারা—পাঠক, আশা করি—
ধরবেন জুন ছয়ই থেকে, (বীভৎস সেই দিন
যে দিন ছাড়া কবি হিসাবে আমার জারিজুরি
বিষয়বস্তু অভাবেতে হ'ত দারুন দীন)
ডন জুয়ান আর জুলিয়াকে আজও স্মরণ করি
বেশ তো ক'মাস হয়ে গেল অতীতে বিলীন—
হতে পারে এর পরেতে বোধ হয় নভেম্বরে
দিন মনে নেই-ভুলে গেছি-কোন যেন বৎসরে।

122/ ১২২

We'll talk of that anon–'Tis sweet to hear
At midnight on the blue and moon-lit deep
The song and oar of Adria's gondolier,
By distance mellow'd, o'er the waters sweep
'Tis sweet to see the evening star appear;
'Tis sweet to listen as the night winds creep–
From leaf to leaf; 'tis sweet to view on high
The rainbow, based on occean, span the sky.

বলব সবই একটু পরে—শুনতে বড়ো ভালো
মধ্যরাতের নীল আকাশের স্নিগ্ধ জোছ্নাতে

আদ্রিয়ার দাঁড়ের সাড়া আর গান দূরে মিলালো
জলের পরে নৌযানটির চলে যাওয়ার সাথে
সাঁঝ তারাটি উঠলো ফুটে দেখতে কি যে ভালো
সান্ধ্য বাতাস প্রবাহিত সুস্মিত স্বনেতে
পাতার থেকে পাতায়—মধুর উচ্চে গেল দেখা
অথৈ আকাশ-পাথার জুড়ে রামধনুটি লেখা।

123/ ১২৩

'Tis sweet to hear the watch-dog's honest bark–
Bay's deep mouth'd welcome as we draw near home,
'Tis sweet to know there is an eye will mark
Our coming and look bright when we come;
'Tis sweet to be awaken'd by the lark,
Or lull'd by falling waters; sweet the hum
Of bees, the voice of girls, the song of birds,
The lisp of children, and their earliest words.

শুনতে ভালো পাহারাদার সারমেয়ের ডাক,
মুখর উপসাগর, যে দেয় উদার আবাহন—
বাড়ী ফেরার সময় কালে—কিংবা কারো আঁখ
অপেক্ষমান—আমার তরে দারুন দীপ্তিমান—
মিষ্টি লাগে যখন জাগায় ভরত পাখীর ডাক,
ঝরনা ধারার ঘুম পাড়ানোয়—কিংবা মধুর তান
মৌমাছিদের—নারীর স্বরে কিংবা পাখীর গানে
ছোট্ট শিশুর আধো কথায়—আদিম উচ্চারনে।

124/ ১২৪

Sweet is the vintage when the showering grapes
In Bacchanal profusion reel the earth
Purple and gushing : sweet are our escapes
From civic revelry to rural mirth;
Sweet to the miser are his glittering heaps
Sweet to the father is his first born birth
Sweet is revenge–especially to women,
Pillage ot soldiers, prize-money to seaman.

পুরানো মদ মিষ্টি খুবই—আঙুর যদি করে
মদ্যদেবের খুশী মত অঢেল ভূমি'পর
বাসন্তী আর ত্বরান্বিত—সানন্দ নিস্তারে
গ্রামীন খুশীর মাঝে— ছেড়ে উচ্ছ্রিত শহর
কৃপন ভীষন খুশী পেলে অর্থ থরে থরে
পিতারা হন খুশী প্রথম পুত্র হলে পর
মহিলাদের নিকট খুশী বদলা চরম নেওয়া
সৈন্যের লুণ্ঠন আর নাবিকের শত্রুর ধন পাওয়া।

125/ ১২৫

Sweet is a legacy, and passing sweet
The uncxpected death of some old lady
Or gentlemen of seventy years complete
Who've made 'us youth' wait too-too long already
For an estate, or cash, or country seat
Still breaking, but with stamina so steady,
That all the Israelites are fit mob its
Next owner for their double-damn'd post-obits.

পৈতৃক ধন সম্পদ পাওয়া মিষ্টি বটে খুবই
মিষ্টি কোনো বৃদ্ধা নারীর হঠাৎ মারা যাওয়া
অথবা কোনো ভদ্র লোকের সত্তর পার হয়েই
যেহেতু যুবার পুরানো হলেও কিছুই না হয় পাওয়া
সম্পত্তি বা টাকাকড়ি বা জন প্রতিনিধিই
প্রৌঢ় প্রায় হলেও তবু সজীবতায় ছাওয়া
ইস্‌রাইলিরা নিন্দাসূচক কর্ম যেমন করে
মৃত্যুউত্তর ঋন বর্ত্তায় উত্তরাধিকারে।

126/ ১২৬

Tis sweet to win, no matter how one's laurels
By blood or ink, 'tis sweet to put an end
To strife, 'tis sometimes sweet to have our quarrels.
Particulary with a tiresome friend;
Sweet is old wine in bottles, ale in barrels;

Dear is the helpless creature we defend
Against the world, and dear the school boy spot
We ne'er forget, though there we are forgot.

মিষ্টি বটে জয়ী হওয়া যেমন করে হোক্—এ
রক্ত নিয়ে বা কলমকারীতে-যেমনে পারা যায়—
মিষ্টি ভাল এড়িয়ে যাওয়া ঝগড়া করা লোকে
বিশেষ করো বন্ধ করা মেকী মিত্রতায়;
বোতল মাঝে পুরানো মদ, সুরা পিপার থেকে
মিষ্টি বড়ো দুর্ব্বলকে রক্ষা করার দায়
হৃদয় হীন এ পৃথ্বী হতে; বিদ্যালয়ের স্মৃতি
ভুলিনাকো আদৌ—যদিও সেখান টানে ইতি।

127/ ১২৭

But sweeter still than this, than these, than all
Is first and passionate love-it stands alone,
Like Adam's recollection of his fall,
The tree of kowledge has been pluck'd,-all's known-
And life yields nothing further to recall
Worthy of this ambrosial sin, so shown,
No doubt in fable, as the unforgiven
Fire which Prometheus filch'd for us from heaven.

এটার চেয়ে, এদের চেয়ে; এবং সবার চেয়ে
মিষ্টিতম তীব্র ভীষন প্রথম প্রেমের টান
আদমের যাতে পতন হল,—তারই স্মৃতি বেয়ে
জ্ঞান বৃক্ষের ফল পাড়ছি সকলে সজ্ঞান—
এই যে সবাই কাটাচ্ছি দিন একান্ত একঘেয়ে
ঐশ্বরিক ঐ পাপের চেয়ে মিষ্টিটি কোন খান্—
পুরান কথায় বর্ণিত যে আগুন সবে দিতে
প্রমিথিউস করল চুরি স্বর্গভূমি হতে।

128/ ১২৮

Man's a strange animal and makes strange use
Of his own nature, and the various arts,
And likes particularly to produce

Some new experiment to show his parts;
This is the age of oddities let loose,
Where different talents find their different marts,
You'd best begin with truth, and when you've lost your
Labour, there's sure market for imposture.

মানুষ একটা অদ্ভুত জীব, এমন আচরন—
অযুত তার স্বভাবধারা কায়দা কসরৎ
নতুন কিছু করতে সৃজন সর্বদা উন্মন
পরীক্ষা আর নিরীক্ষনে দেখাতে হিম্মত
এ যুগটাতো অনিয়মের যার খুশী যেমন
আপন আপন ক্ষমতা মত নেয় গড়ে জগৎ
সত্য দিয়ে সুরু করাই সে কারনে ভালো
ব্যর্থ হলেও শ্রম, জুটবে ঠিকই বাজার কালো।

129/ ১২৯

What opposite discoveries we have seen!
(Signs of true genius, and of empty pockets)
One makes new noses, one of guillotine,
One breaks your bones, one sets them in sockets;
But vaccination certaily has been
A kind antithesis to congreve's rockets
With which the Doctor paid off an old pox.
By borrowing a new one form an ox.

বিপরীত রীতির আবিষ্কার জাগায় যে বিস্ময়
(তার প্রতিভার ছোঁয়া এবং পকেট গড়ের মাঠ)
নতুন করে নাকও গজায়, গিলোটিনও হয়
হাড় ভাঙে কেউ কেউ বা তাকে আটকায় আঁটসাট্
কনগ্রিভের যে রকেট তাও বিরোধমুক্ত নয়
প্রতিষেধকের ব্যবস্থাপনায় রয়েছে তা জমাট।
ডাক্তাররা তাই সারিয়ে তুললেন বসন্ত প্রাচীন
গরুর থেকে ধার নিয়ে ঐ বসন্তই নবীন।

130/ ১৩০

Bread has been made (indifferent) from potatoes,
And galvanism has set some corpses grinning,
But has not answer'd like the apparatus
Of the Humane Sociey's beginning,
By which men are unsuffocated gratis;
What wondrous new machines have late been spinning!
I said the small pox has gone out of late;
Perhaps it may be followed by the great.

রুটি হ'ল আলুর থেকে (নয় কিছু এমন)
বিজলি-খোঁচা দিয়ে হ'ল মৃতেরে নাড়ানো
কিন্তু সেসব কার্য্যকরী হয়নিকো তেমন
যন্ত্রবৎ, যায় মানবতার সমাজটি গড়ানো
শ্বাসকষ্ট হয়নি যাতে বিনা ব্যয়ে কোনো
আবার করা যন্ত্র নতুন চল্‌ছে তা ঘোরানো
সম্প্রতি যে বসন্ত শেষ-ছোটটি গেছে মরে
বড় এসে ঠাঁই নেবে তার, এমনও হতে পারে।

131/ ১৩১

'Tis said the great come from America;
Perhaps it may set out on its return,
The population there so spreads, they say
'Tis grown high time to thinit in its turn,
With war, or plague, or famine, any way,
So that civilization they may learn;
And which in ravage the more loathsome evil is–
Their real lues, or our pseudo-syphilis

বলা হচ্ছে খ্যাতরা আস্‌ছে আমেরিকা থেকে
প্রদর্শনীর বাহার দেবে ফেরৎ যাবার কালে
জনসংখ্যা বাড়ছে—এমন বলেছে লোকে তাকে
ভাল হবে পাতলা করে এক্ষুনি কমালে
যেভাবে হোক্ যুদ্ধে, রোগে, দুর্ভিক্ষে, বিপাকে—

সভ্যতা কি -সকলে তবে শিখবে এমন হ'লে
এমনতরো বিপত্তিতে সবার বাড়া বিষ
তাদের মড়ক কিংবা মোদের আধা-সিফিলিস্।

132/ ১৩২

This is the patent age of new inventions
For killing bodies and for saving souls,
All propagated with the best intentions;
Sir Humphry Davy's lantern, by which coals,
Are safely mined for in the mode he mentions,
Tombuctoo travels, voyages to the Poles,
Are ways to benefit mankind, as true,
Perhaps, as shooting them at Waterloo.

এটা হল পেটেন্টের যুগ—নতুন আবিষ্কারের
দেহবিনাশী করতে এবং বাঁচাতে আত্মায়
সব অবশ্য সাচ্চা প্রকাশ শুদ্ধ মনোভাবের
হাম্ফ্রি ডেভির লম্প যেমন সুনিশ্চিত বাঁচায়
খনি থেকে কয়লা নিতে মানলে বিধি তার
টম্বকটু পরিব্রাজনায় মেরুর দেশে যায়—
এ সব কিন্তু মানব জাতির উপকারের তরে,
ওয়টার্লুর মানব-নিধন, তাও প্রায় তাই করে।

133/ ১৩৩

Man's phenomenon, one knows not what,
And wonderful beyond all wondrous measure;
'Tis pity though, in this subline world, that
Pleasure's a sin, and sometimes sin's a pleasure;
Few mortals know what end they would be at,
But whether glory, power, or love, or treasure,
The path is through perplexing ways, and when
The goal is gain'd we die, you know-and then--

মানবের যে কি আসল রূপ কেউ আমরা জানি না—
আশ্চর্য্য সবার চেয়ে খুব বিস্ময়কর

পবিত্র এই বিশ্বমাঝে এ বড়ো বেদনা
সুখ ভোগেতে পাপ, কভু পাপই বা সুখকর
কি আমাদের পরিণতি—কারো নাই তা জানা
গৌরব, শক্তি, প্রেম, অথবা সম্পদে বিস্তর
পথের পরে শুধুই ধাঁধাঁ—পৌঁছি যখন শেষে
মৃত্যু তখন গ্রাস করেছে—জান কি? অবশেষে—

134/ ১৩৪

What then?–I do not know, no more do you–
And so good night–Return we to our story :
'Twas in November, when fine days are few,
And the far mountains wax a little hoary,
And clap a white cape on their mantles blue.
And the sea dashes round the promontory,
And the loud breaker boils against the rock,
And sober suns must set at five o' clock

শেষে যে কি কেউ জানি না, তুমি কিংবা আমি
ও কথা থাক্—ফিরে আসি পুরানো গপ্পোয়
নভেম্বরের শেষে যখন ভালো দিন খুব কমই
দূরের পাহাড়গুলো যখন কিছুটা বুড়োয়—
ভূমি ভাগের সূচালোভাগ সুনীলে যায় নামি
এবং সাগর উচ্চ তাহার পাড়টি সদাই ধোয়—
সশব্দ ঢেউ পাথুরে পাড়ে আছড়ে পড়ে জোরে
পাঁচ বাজলেই শান্ত রবি অবশ্য নিঃসরে।

135/ ১৩৫

'Twas, as the watchmen say, a cloudy night;
No moon, no stars, the wind was low or loud
By gusts, and many a sparkling hearth was bright
With the piled wood, round which the family crowd,
There's something heerful in that sort of light,
Even as a summer sky's without a cloud:
I'm fond of fire, and crickets, and all that.
A lobster salad, and champagne, and chat.

পাহারাদের সাক্ষ্যমত মেঘলা ছিল সাঁঝ
চাঁদ ছিল না, তারাও না, বাতাস ধীরে বয়
ঝাপটাতে শব্দিত—অনেক উজল্ জ্বলা আঁচ,
কাঠের গুল আর তারে ঘিরে পরিবার সব রয়—
সব যেন বেশ খুশী খুশী, সেই আলোকের মাঝ
মেঘমুক্ত নিদাঘ আকাশ যেমনতর হয়—
আগুন ভালো, ভালো ক্রিকেট, এবং এ সকল
চিংড়ি, স্যালাড, স্যাম্পেন, আর বাক্য অনর্গল।

136/ ১৩৬

'Twas midnight–Donna Juia was in bed,
Sleeping, most probaly,–when at her door
Arose a clatter might awake the dead,
If they had never been awoke before,
And that they have been so we all have read,
And are to be so, at the least, once more–
The door was fastened, but with voice are first
First knocks were heard, then Madam-Madam-hist !

তখন ছিল মাঝ রাত্তির ডোনা জুলিয়া শুয়ে
খুব সম্ভব ঘুমোচ্ছিল—এমন সময় দ্বারে
শব্দ এমন হ'ল—যাতে মৃতেও দেয় জাগিয়ে
কখনো তারা জাগোনি আগে—এমন ও হলে পরে,
আসলে তারা এমনিই তো পড়েছি এমন বই-এ
এমনি তাদের হওয়ার কথা—অন্তত! এই বারে
দরজা ছিল আগল দেওয়া, শব্দে ও ধাক্কায়
প্রথমে টোকা-পরে 'ওগো'-ও,-ডাকও শোনা যায়।

137/ ১৩৭

For God's sake, Madam–Madam–here's my master,
With more than half the city at his back–
Was over heard of such a curst disaster!
'Tis not my fault–I kept good watch-Alack!
Do, Pray undo the bolt a little faster–

They're on the stair just now, and in a crack
Will all be here, perhaps he yet may fly–
Surely the window's not so very high!

ভগবানের দিব্যি—কর্ত্রী—কর্ত্তা এবার হাজির
শহর ভেঙে অর্দ্ধেক লোক রয়েছে তার পিছে
অভিশপ্ত বিধ্বংসের এমন কি আছে নজীর।
আমার নজর ঠিক রেখেছি—দোষ দেবেন না মিছে
তাড়া লাগায় আগল খোলার অস্থির আর্জির
ঠিক যে সময় সিঁড়ির 'পরে পৌঁছে তারা গেছে—
এখনি সব এল বলে—পারে সে পালাতে
সত্যিই তো জানালা এমন নয় বেশী উঁচুতে।

138/ ১৩৮

By this time Don Alfonso was arrived,
With torches, friends, and servants in great number;
The mjaor part of them had long been wived,
And therefore paused not to disturb the slumber
Of any wicked woman who contrived
By stealth her husband's temples to encumber;
Examples of this kind are so contagious
Were one not pnish'd, all would be outrageous.

ডন্ আলফন্সো এসে গেলেন সঠিক এ সময়
আলো নিয়ে, বন্ধুও ঢের, পরিচারক নিয়ে
দাম্পত্য জীবন তাদের হ'ল তো কম নয়
ঘুম ভাঙাতে তাইতো আদৌ দ্বিধান্বিত নহে
বিশেষ করে স্ত্রীটি যদি নষ্টা মেয়ে হয়
স্বামীর মাথায় গজায় শিং তার দুষ্কর্ম দিয়ে
কত যে তার উদাহরণ রয়েছে ভুরি ভুরি—
এক-কে শাসন না করলে, সবাই খাটায় জারিজুরি

139/ ১৩৯

I can't tell how, or why, or what suspicion
Could enter into Don Alfonso's head;

But for a cavalier of his condition
It surely was exceedigly ill-bread,
Without a word of previous admonition,
To hold a levee round his lady's bed,
And summon lackeys, arm'd with fire and sword,
To prove himself the thing the most abhorr'd.

বলতে নারি, কি ভাবে, কেন, কিবা সে সন্দেহ
ঢুকতে পেরে গিয়েছিল ডন্ আলফনসোর মাথায়
এমনতর যোদ্ধার যিনি নয়কো মোটে হেয়
ব্যাপারখানা ভোগায় তারে চরমতম ব্যথায়—
সুরুতে কোনও সতর্কীকরন ভাবে না আদৌ দেয়
ব্যাখ্যা ঘিরে প্রাতঃ শুভেচ্ছার কিংবা কোনও দায়—
আগুন, অসি সজ্জিত সসাকরেদদের সেই ক্ষন
ডাকেন তিনি—করতে প্রমাণ, কমতি তিনি নন।

140/ ১৪০

Poor Donna Julia, starting as from sleep,
(Mind-that I do not say-she had not slept)
Began at once to scream and yawn and weep;
Her maid Antonia, who was an adept,
Contrived to fling the bed clothes in a heap,
As if she had just now from out them crept:
I can't tell why she should take all this trouble
To prove her mistress had been sleeping double.

বেচারা ডোনা জুনিয়া অবাক্— যেন ঘুমের থেকে
তাকায় (কিন্তু বলিনি আমি ঘুমোয়নি সে মোটে)
শব্দ করলেন, হাই তুললেন, জল এল তার চোখে
পরিচারিকা এন্টেনিয়া—থাকতো সেথা সেঁটে
চেষ্টা চালায়—বিছানা চাদর ডাঁই করে সে রাখে
যেন তিনি মাত্র এলেন সেখান থেকে উঠে—
ঠিক জানি না কেন যে তিনি খাটতে ছিলেন এত
করতে প্রমাণ কর্ত্রী ছিলেন গভীর ঘুমে রত

141/ ১৪১

But Julia mistress, and Antonia maid
Appear'd like two poor harmless women, who
of goblins, but still more of men afraid,
Had thought one man might be deterred by two,
And therefore side by side were gently laid,
Until the hours of absence should run through
And truant husband should return, and say,
My dear, I was the first who came away.

জুলিয়া গৃহকর্ত্রী এবং এন্টোনিয়া দাসী
মেয়ে দুটিকে মনে হ'ল নম্র গোবেচারা
ভূতের থেকে যত না ভীত, মানুষে তার বেশী
ভাবল্ এক কে ভড়কে দেবে দুই জনেতে তারা
সেই কারণে শান্ত ভাবে থাক্‌ল পাশাপাশি
চুপ্ থাকবার সময় ভাবে এমনি হবে সারা
ভবঘুরে স্বামী বেচারা ঠিকই আসবে ফিরে
''প্রিয়-একাই এসেছিলাম প্রথমে'—বলবে পরে।

142/ ১৪২

Now Julia found at length a voice and cried,
In heaven's name, Don Alfonso, What d'ye mean?
Has madness seized you? Would that had died
Ere such monster's victim I had been!
What may the midnight violence betide,
A sudden fit of drunkennss or spleen?
Dare you suspeset me, whom the thought would kill?
Search then the room', Alfonso said, 'I will".

কিছু পরে এক শব্দ শুনে জুলিয়া চেঁচায় জোরে
'ঈশ্বরের শপথ—ডন্ আলফন্‌সো-ভাবছ্ তুমি কি?
পাগলামি কি পেল তোমায়? ওটা যেন মরে
এমন দানোর শিকার হওয়ার আগেই যেন—ছি!
মাঝরাতে ও উত্তেজনা এলো কেমন করে

মদ্যপানের অথবা প্লীহার হঠাৎ এ বিকৃতি।
স্পর্দ্ধা বড়ো, সন্দেহ আমায়—মারতে চাইছ, কাকে?
খোঁজো ঘরে'—আলফনসো বলেন—খুঁজবই তো তাকে।

143/ ১৪৩

He search'd, they search'd and rummaged everywhere,
Cloeset and clothes-press, chest and window-seat,
And found much linen, lace and several pair
Of stockings, slippers, brushes, combs, complete.
With other articles of ladies fair,
To keep them beautiful, or leave them neat:
Arras they pricked and curtains with their swords,
And wounded several shutters, and some boards.

তিনি খুঁজলেন, খুঁজলো সবাই, সব করে নয়ছয়
বাক্সপাঁটরা, আলমারি সব, জানালা তলাও
পেলো অনেক কাপড়, ফিতে, মোজা জোড়া কয়
চটি, বুরুশ, চিরুনিও, এবং বেশ ঢালাও
মহিলাদের ব্যবহৃত, আর বস্তু নিয়ে
সুন্দরী সাজতে ব্যবহৃত বা রাখতে বেশ ফলাও—
নক্সা করা বস্ত্র খোঁচায়, অস্ত্রে পর্দা কাটে—
দরজা কিছু করল খুঁতে, বোর্ড বগারা ঘাঁটে।

144/ ১৪৪

Under the bed they search'd and then they found–
No matter what-it was not that they sought
They open'd windows, gazing if the ground
Had signs of footmarks, but the earth said nought,
And then they stare'd at each other's faces round :
'Tis odd, not one of all these seekess thought
And seems to me almost a sort of blunder,
Of looking in the bed as well as under.

বিছানার তল খুঁজল এবং সেখানে তারা দেখে
সে যাই হোক, এটাকে তারা খুঁজছিল না বটে
জানালা খুলে মেঝের পানে সতর্ক চোখ রাখে

পায়ের ছাপ মেলে যদি—উঠলো না তা ঘটে—
অতঃপর তাকায় তারা পরস্পরের মুখে
ভাবল মনে সবাই আচ্ছা পড়েছে সংকটে—
মনে হয় আমার ভুলে ভরা অসংলগ্নতায়
বিছানাটা দেখল নাকো—কিংবা তার তলায়।

145/ ১৪৫

During this inquisition Julia's tongue
Was not asleep–'yes, search and search, she cried,
Insult on insult heap, and wrong on wrong'
It was for this that I became a bride!
For this in silence I have suffered long
A husband like Alfonso at my side;
But I'll bear no more, not here remain,
If there be law, or lawyers, in all Spain

খুঁচিয়ে এমন খোঁজার সময় জুলিয়া দেবীর জিহ্বা
সচল ছিল—খুঁজো আরও—বল্লেন চিৎকারে
"অসম্মান আর অন্যায়েরই গড়েছে পাহাড়—আহা!
এমন হতে বউ হয়ে কি এসেছি এই ঘরে
চুপটি করে এমন ব্যাপার ঢের হয়েছে সওয়া—
আল্‌ফন্‌সোকে স্বামীরূপে—পার্শ্বে আমার ধরে
সহ্য আদৌ করব না আর—থাকব না এখানে
থাকলে আইন, উকিল ও বা এখন সারা স্পেনে।

146/ ১৪৬

Yes, Don Alfonso, husband now no more.
If ever you indeed deserved the name,
Is't worthy of your years–you have three score,
Fifty or sixty–it is all the same–
Is't wise or fitting causeless to explore
For facts aginst a virtuous woman's fame?
Ungrateful, perjured barbarous Don Alfonso,
How dare you think your lady would go on so?

ডন্ আলফনসো—স্বামী ঠিকই—এখন তা নও আর
স্বামী হিসাবে স্বীকৃত ছিলে—এমন যদিও হয়
তিন কুড়ি এ বয়স কি যোগ্য স্বামী কারও হ'বার
পঞ্চাশ বা ষাট্ যাই হোক তফাৎ কিছু নয়
বিনা কারণে হচ্ছে কি ঠিক্ এভাবে খোঁজ করার
ব্যাপার এমন সাধ্বী স্ত্রীর মান করে বিলয়—
অকৃতজ্ঞ মিথ্যুক বর্ব্বর—ডন্ আলফনসো
কি করে ভাবলে তোমার স্ত্রীর—আছে এমন দোষ-ও।

147/ ১৪৭

It is for this I have disdain'd to hold
The common privileges of my sex?
That I have chosen a confessor so old
And deaf, that any other would vex
And never once he has cause to scold,
But found my very innocence perplex
So much, he always doubted I was married–
How sorry you will be when I've miscarried!

এর তরে কি করেছি ঘৃণা ধরে রাখার তরে
আমার মত প্রজাতির যা সহজ অধিকার?
বুড়ো একটা জরদ্গবে নিয়েছি বরণ করে
কালাও বটে, অন্যে যাতে হ'তই জেরবার।
কারণও কিছু ঘটেনি আমায় বকাঝকার তরে
বরং আমার সারল্য ছিল হতবাক্ হবার—
এতটাই যে সন্দেহ হ'ত—আমি কি বিবাহিত?
বিপথগামী হলে হতে দারুনই দুঃখিত।

148/ ১৪৮

Was it for this that no cortejo e'er
I yet have chosen from out the youth of Seville?
Is it for this I scarce went any where,
Except to bull-fights, mass, play, rout and revel?
Is it for this, whate'er my suitors were,
I favoured none-nay, was almost uncivil?

Is it for this that General Count O' Reilly
Who took Algiers, declares I used him vilely?

এরই তরে কি বেপরোয়া বীর নিইনি আমি বাছি—
অন্য কারেও সেভিলে থাকা যুবক দলের বাড়া
এরই তরে কি কখনো আমি অন্য কোথাও গেছি
ষাঁড়—লড়াই এ, জনমাঝে, হইহুল্লোড় ছাড়া—
এরই তরে কি গুণমুগ্ধদের থেকে দূরে আছি
কারও প্রতি না সদয় হয়ে-সব অসভ্য তারা
এরই তরে কি, সেনাধ্যক্ষ কাউন্টি ওরাইলি
আলজিয়ার্স জিতে বল্লেন—আমার ব্যাপার নোংরা খালি?

149/ ১৪৯

Did not the Italian Muzico Cazzani
Sing at my heart six months at least in vain?
Did not his countryman, Count Corniani
Call me the only virtuous wife in Spain?
Were there not also Russians, English, many?
The Count Strongstroganoff I put in pain,
And Lord Mount Coffehouse, the Irish peer,
Who kill'd himself for love (with wine) last year!

মিউজিকো ক্যাজানি টা, ইটালি অধিবাসী
আমাকে কি শোনায় নি গান-বেকার ছ'মাস ধরে?
কাউন্ট কার্নিয়ানি-ও যার বাস ওদের দেশ-ই
স্পেনে আমিই সু-স্ত্রী মাত্র বলেনি কি জোর করে?
এছাড়াও কি ছিল না অনেক রাশিয়া ইংল্যান্ডবাসী—
কাউন্ট স্ট্রংস্ট্রগানফেরও ব্যথায় প্রাণ ভরে।
তাছাড়া মাউন্ট কফিহাউস মশায় আইরিশ অভিজাত
গতবছর প্রেমে (মদ্যে)—করেনি জীবন পাত!

150/ ১৫০

Have I no had two bishops at my feet?
The Duke of Ichar and Don Fernan Nunez,

And is it thus a faithful wife, you treat?
I wonder in what quarter now the moon is :
I praise your vast forbearance not to beat
Me also, since the time so opportune is–
Oh valiant man, with sword drawn and cockd trigger,
Now, tell me, do'nt you cut a pretty figure?

দু'দুটো কি পুরুত নাই আমার পায়ের তলে?
ইশারের ডিউক, ডন ফারনান্ নুনেজটাও আর
স্ত্রীর সাথে এ ব্যাভার করছ যে কি বলে?
অবাক হচ্ছি চাঁদটা এখন রয়েছে কোন পার!
প্রশংসা করছি ধৈর্য্য তোমার মারছ নাকো বলে
যেহেতু তার দারুণ সুযোগ এসেছে এই বার
মুক্তঅসি খোলাবন্দুকে-হে বীর পুঙ্গব
যা মূর্তিমান লাগছে তোমায়—সে কথা কি কব!

151/ ১৫১

'Was it for this you took your sudden journey,
Under pretence of business indispensable
With that sublime or rascals your attorney,
Whom I see standing there and looking sensible
Of having play'd the fool? though both I spurn, he
Deserve the worst, his conduct's less defensible,
Because, no doubt,'twas for his dirty fee,
And not from any love to you or me.

এর তরে কি করছিলে ব্যবসায়ের ছলে
যাওয়ার তরে দারুন তাড়া—এমন কথা বলে
বুদ্ধু ক'টা কেষ্টবিষ্টুর লোকজনদের দলে
যুক্তিদাতা দাঁড়িয়ে হোথা—আগ্রহী সকলে
বোকা বানানোর তরে; দুটোকে পদাঘাতই চলে
ওটাকে কিছু বেশী—ওটার চরিত্র নাই বলে—
এসেছে ওটা অবশ্যই নোংরা পাওনা পেতে
ওর আদপে নেইকো দরদ তোমায় বা আমাতে।

152/ ১৫২

'If he coms here to take a deposition,
By all means let the gentleman proceed;
Youe've made the apartment in a fit condition :
Ther's pen and ink for you, sir, when you need–
Let everything be noted with precision,
I would not you for nothing should be fee'd–
But as my maid's undrest, pray turn your spies out'
Oh! sobbed Antonia, 'I could tear their eyes out?

এখানে যদি নিতে চায় ও কোনও এজাহার
ভদ্রলোককে তা করতে দাও অব্যাহত ভাবে
ঘরেতে তো সম্পূর্ণই ব্যবস্থা আছে তার
কালি কলম সবই আছে—যেমন যেমন চা'বে—
সবই যেন লিখিত হয় নিখুঁত পরিষ্কার
চাইনা তুমি অনর্থক পাওনা তোমার পাবে—
বে-আব্রু এখন দাসী আমার-সরাও চরের দলে
এন্টোনিয়া ফোঁপায়,' পারলে ওদের চোখগুলো নিই তুলে"।

153/ ১৫৩

'There is the closed, there the toilet, there
The anti-chamber, search them under, over;
There is the sofa, there the great armchair,
The chimney–which would really hold a lover.
I wish to sleep and beg you will take care
And make no further noise, till you discover
The secret cavern of this lurking treasure–
And when'tis found, let me, too have the pleasure.

ওই ওদিকে আলমারি—পরে প্রসাধনের ঘর
এ দিকেতে খাস কামরা—খুঁজুন যেমন খুশী
ঐ তো সোফা-—ঐ যে আরাম কেদারা জব্বর
চিমনি খানা— প্রেমিকের হোথা থাকার সুযোগ বেশী
এখন আমি ঘুমোতে চাই—দয়া করে এরপর

গোলমাল আর করবেন না, যতক্ষণ না দোষী
ধরা পড়ছেন তার গোপন ডেরার মহামূল্য স্থানে
পড়লে ধরা খবর দেবেন, খুশী হ'ব খুব মনে।

154/ ১৫৪

'And now, Hidalgo, now that you have thrown
Doubt upon me, confusion over all,
Pray have the courtesy to make it known
Who is the man you search for? how d'ye call
Him? What is his lineage? Let him but be shown-
I hope he's young and handsome-is he tall?
Tell me, and be assured, that since you stain
Mine honour thus, it shall be in vain.

এবার ওহে ভদ্রলোক, ধন্দ তো জাগালে—
সব মিলিয়ে আমার কেমন লাগছে ভ্যাবাচ্যাকা,
মিনতি মোর-দয়া করে যাওতো দেখি বলে
কোন লোকটার খোঁজ করছ—কি নামে হয় ডাকা—
বংশধারাই কেমন বা তার দেখানোও তো চলে
আশা করি সে যুবা সুশ্রী লম্বা ডাকাবুকা—
বলনাগো—এই যে আমার সম্মানে দাও কালি
নিশ্চিত হই—অনর্থক তা—মিথ্যে খালি খালি।

155/ ১৫৫

At least perhaps, he has not sixty years;
At that age he would be too old for slaughter,
Or for so young a husband's jealous fears-
(Antonia, let me have a glass of water)
I am ashamed of having shed these tears,
They are unworthy of my father's daughter;
My mother dreamed not is my natal hour
That I should fall into a monster's power.

আর যাই হোক্ মনে হয় না বয়সটি তার ষাট
হত্যা তাকে এই বয়সে মানায় না নিশ্চয়

পাত্রও নয় এ ছোকরা, স্বামীর সন্দেহের বিরাট
(আন্টোনিয়া আমাকে তুমি জল এক গ্লাস দিয়ো)
চোখের জল যে পড়ছে আমার, আহা বালাই ষাট্
আমার বাবার মেয়ের পক্ষে ঠিক্ তা আদৌ নয়ও
আমার জন্মের সময় আমার মা আদৌ ভাবেনি
দানোর কোপে পড়ব আমি এভাবে এম্‌নি।

156/ ১৫৬

'Perhaps, is of Antonia you are jealous,
You saw that she was sleeping by my side
When you broke in upon us with your fellows;
Look where you please–We' have nothing, sir, to hide;
Only another time, I trust, you'll tell us,
Or for the sake of decency abide
A moment at the door, that we may be
Drest to receive so much good company.

মনে হচ্ছে এন্টোনিয়ার পরে দ্বেষ তোমার
যেহেতু তুমি দেখেছ তাকে ঘুমাতে আমার পাশে
যখন তুমি সঙ্গীসহ্ ঘরে এলে আমার
যেখানে খুশী খোঁজ, লুকানোর নেই কিছু সকাশে—
বিশ্বাস করি একটা সময় করবেই স্বীকার
অথবা যদি সম্ভ্রম বোধ আদৌ তোমার আসে—
দরজা গোড়ায় দাঁড়িয়ে থাকার ছিল প্রয়োজন
স্বাগত দিতে, পরতে পোষাক লাগল যতক্ষণ।

157/ ১৫৭

'And now, sir, I have done, and say no more;
The little I have said may serve to show
The guileless heart in silence may grieve o'er
The wrong to whose exposure it is slow :
I leave you to your conscience as before,
'T will one day ask you, why you used me so?
God grant you feel not then the bitterest grief?
Antonia, wher's my pocket handkerchief?

এখন মশাই তৈরী আমি, আর কিছু বলছি না
যা বলেছি, আশা করি—খুবই যথেষ্ট তা
চাতুরীহীন হৃদয় তোমার ভুগবেই যাতনা
খুঁচিয়ে তুলতে সে সব ভুলে যদি বা শ্লথ তা
তোমার বিবেচনার কাছে—তুমি স্বাধীনমনা
এমন ব্যাভার করলে কেন—করবেই প্রশ্ন তা
কষ্ট দারুণ পেতনা তখন, জানাই এ প্রার্থনা;
অ্যান্টানিয়া! কৈ গো আমার ছোট্ট রুমাল খানা?

158/ ১৫৮

She ceased, and turn'd upon her pillow; pale
She lay, her dark eyes flashing through thier tears,
Like skies that rain and lighten; as a veil
Waved and o'er shading her wan cheek, appears
Her streaming hair; the black curls strive, but fail
To hide the glossy shoulder, which uprears
Its snow through all;–her soft lips lie apart,
And louder than her breathing beats her heart.

থামল মেয়ে, বালিস পরে, ঝুঁকল, বিরস অতি
থাকল্ শুয়ে—কাজল চোখে সজল ধারা বহে
অকাশ যেন বর্ষাশেষে হাল্‌কা হাওয়ায় মাতি
পাংশু তাহার গণ্ডে ছায়ার পর্দা সম রহে
কোঁকড়া এলো কৃষ্ণ চিকুর ঢাকতে ব্যর্থ অতি
মসৃণ তার কাঁধটি উজল—তুষারবৎ-ই রহে
একটুকু ফাঁক ছিল নরম ওষ্ঠ অধরের
প্রশ্বাসেরও অনেক বেশী শব্দ হৃদয়ের।

159/ ১৫৯

The Senior Don Alfonso stood confused;
Antonia bustled round the ransck'd room,
And, turning up her nose, with looks abused
Her master, and his myrmidous, of whom
Not one except the attorney, was amused;

He, like Achates, faithful to the tomb,
So there was quarrel, cared not for the cause,
Knowing they must be settled by the laws.

আল্‌ফানসো দাঁড়িয়ে ছিল বিভ্রান্ত মতো
অ্যান্টোনিও চেঁচাচ্ছিল ধ্বস্ত সে ঘরময়
নাকটি তুলে তাকাচ্ছিল, দৃষ্টিটি শানিত
প্রভুর নামে— মোসাহেবদের একটি জনেও নয়
উকিল ছাড়া—এসব দেখে আদৌ বিমোহিত
অ্যাকাটেসের মত স্মৃতিসৌধে অতিশয়
আসক্ত, তাই শুধু কোলাহল—কারণ কি নাই জানা
আইনে সবই সমাধা হবে—এই ছিল ভাবনা।

160/ ১৬০

With prying snub–nose, and small eyes, he stood,
Following Antonia's motions here and there,
With much suspicion in his attitude;
For reputation he had little care;
So that a suit or action were made good.
Small pity had he for the young and fair,
And ne'er belied in negative, till these
Were proved by competent false witnesses.

কৌতূহলী থ্যাবড়া নাক আর কুঁতকুঁতে চোখ নিয়ে
দেখতে ছিল এন্টোনিয়ার এদিক ওদিক চাওয়া
ভঙ্গীতে তার অনেকখানি সন্দেহ মিশিয়ে
সম্মাননার যে পরিমান যাক্ না তাতে খোয়া
মক্কেল বা কম্মো একটা পেলেই হয় তা দিয়ে
খুদে এ সন্দহের তরে তার থোড়াই জ্বালা সওয়া
এ সব করে লাভ হবে না, ভাবত না ক[illegible]
মিথ্যা সাক্ষ্যেও সফল হবে -এমন ছিল [illegible]-ও।

161/ ১৬১

But Don alfonso stood with downcast looks,
And truth to say he made a foolish figure;

When after searching in five hundred nooks,
And treating a young wife with so much rigour
He gained no point, except some self-rebukes,
Added to those his lady with such vigour
Had poured upon him for the last half-hour,
Quick. thick. and heavy-as a hunder-shower.

ডন্ আল্‌ফনসো তাকিয়ে ছিল দৃষ্টিটি হতাশ
সত্যি কথা বলতে, তাকে দেখাচ্ছিল বোকা
পাঁচশো কোনেও খুঁজে কিছু না পেতে প্রকাশ
তা ছাড়া তার যুবতী স্ত্রীকে পীড়িত এত রাখা
লাভ তো কিছু হ'ল না, হল আপনি হতশ্বাস
তার উপর তার স্ত্রীরত্নটির এমন বকা ঝকা
শেষের দিকে আধ ঘণ্টা ঝরছে অনর্গল
ত্বরিৎ, ঘন, ভারী ভীষন যেন বিজলি-বাদল।

162/ ১৬২

At first he tried to hammer an excuse,
To which the sole reply were tears and sobs,
And indication of hysterics, whose
Prologue is always certain throes, and throbs,
Gasps. and whatever else the owners choose :
Alfonso saw his wife, and thought of job's;
He saw too in perspective, her relations,
And he tried to muster all his patience.

প্রথমে তার চেষ্টা হল, গাইতে অজুহাত
উত্তরে যার এল পুরো কান্না ও ফোঁপানো
হিষ্টিরিয়ার যেন দারুন হচ্ছিল প্রপাত
সুরুতে যার দারুণ ক্লেশ আর প্রচুর স্পন্দনও।
শ্বাস কষ্ট বা সকল কিছু—রোগীর ইচ্ছামত
স্ত্রীকে দেখে ভাবে 'জবে'র স্ত্রী ছিল এমনও
প্রসঙ্গত পড়ল মনে স্ত্রীর আত্মীয় যত
চেষ্টা করে আপনারে রাখবারে সুস্থিত।

163/ ১৬৩

He stood in act to speak or rather stammer,
But sage Antonia cut him short before
The anvil of his speech received thc hammer.
With 'Pray Sir. leave the room. and say no more.
Or madam dies'–Alfonso mutter'd Dn her'.
But nothing else, the time of worsn was o'er;
He cast a rueful look or two, and did,
He knew not wherefore, that which he was bid.

দাঁড়ালো সে কথা বলতে—বলা যায় তোৎলাতে
কিন্তু সাধ্বী এন্টোনিয়া থামিয়া দিল তাকে
কথার নেহাই-এ হাতুড়ি পড়া বন্ধ হ'ল তাতে
বল্লে—দোহাই ঘরটি ছাড়ুন—মিছে মরেন বকে'
মাকে মারা যাবেনা আলফসনো যাতে
ফিস্ ফিসিয়ে কি যে বলে—চুপটি করে থাকে।
এদিক ওদিক আর্ত চোখে দু' একটি বার চায়
কেন যে এমন হ'ল ভেবে কূল না আদৌ পায়।

164/ ১৬৪

With him retired his *posse comitatus*,
The attornery last, who linger'd near the door,
Reluctantly, still tarrying there as late as
Antonia let him-not a little sore
At this most strange and unexplain'd *hiatus*
In Don Alfonso's facts which just now wore
An awkward look; as he resolved the case
The door was fasten'd in his legal face.

তারই মাঝে বিদায় নিল সঙ্গী জনগন
অবশেষে উকিল যিনি ছিলেন দ্বারের কাছে
অনিচ্ছাতে কুমতলবে থাকল্ কিছুক্ষণ
আন্টোনিয়ার বাধা নিষেধ যতক্ষণ তা যাচে
অদ্ভুত আর অব্যাখ্যাত ঘটনাতে এমন
ব্যাথিত নয়—ডন্ আলফন্সোর এত যে ঘটেছে—

জটিল আকার নিয়েছিল—তা ভাবছিল যখন
আইনি মুখের 'পরে দরজায় খিল পড়ে তখন।

165/ ১৬৫

No sooner was it bolted, than–oh shame
Oh sin! how sorrow! and oh womankind!
How can you do such things and keep your fame,
Unless this world, and t' other too be blind?
Nothing so dear as an unfilched good name!
But to proceed–for there is more behind;
With much heart-felt rcluctance be it said,
Young Juan shipp'd, half-smother'd, from the bed.

দরজাটা না বন্ধ হতেই—আহা, কি শরম,
হায় পাপ, হায় দুঃখ, অহো নারী জাতির নীতি
কাণ্ড এমন করেও কেমনে রাখো মান পরম
ইহলোক বা পরলোকেও অন্ধ হলেও অতি
অটুট সুনাম সম প্রিয় কি আছে চরম
কিন্তু আরও বলার আছে—বাকি পরিণতি
আন্তরিক অনিচ্ছা নিয়ে বল্‌ছি রেখে ঢেকে
যুবা জুয়ান আধা রুদ্ধ—বেরোয় বিছানা থেকে।

166/ ১৬৬

He had been hid–I don't pretend to say
How, nor can I indeed describe the where–
Young, slender and pack'd easily, he lay,
No doubt in little compass round or squire;
But pity him I neither must nor may
His suffocation by that pretty pair;
'Twere better sure, to die so, than be shut
with maudlin Clarence in his Malmsey butt.

লুকানো তাকে হয়েছিল বল্‌ছি না ছল করে
কেমনে এবং কোথায় যে তা বলতে না ঠিক পারি
কচি, রোগা শুয়েছিল সহজে থেকে ভরে

ছোট জায়গায় চৌকা হয়ে অথবা গোলাকার-ই
চাপাচাপিতে কষ্টটা তার এ দু'জনের ভারে
উচিতই নয়, করছিও না সমবেদন তারই—
মরাই বরং ছিল ভালো আটকে থাকার থেকে
ক্লারেন্সকে যেমন করা হল মালম্সি বাক্সে রেখে।

167/ ১৬৭

And secondly, I pity not, because
He had no business to commit a sin,
Forbid by heavenly, fined by human laws.
At least 'twas rathei early to begin,
But at sixteen the conscience rarely gnaws,
So much as when we call our old debts in
At sixty years, and draw the accompts of evil,
And find a deuced balance with the devil.

করুনা তারে করছি না তার দ্বিতীয় কারন
এমন একটা পাপ করার তার কি ছিল দরকার
মানব আইনে জরিমানা যার, ঈশ্বরের বারণ
অন্ততঃ এ কমবয়সে এ কাম কারবার
ষোলোতে তবে থাকে না কোন বিবেকের তাড়ন
ষাটে যেমন থাকে না তাড়া ঋন শোধ করবার
যত শত দোষ করা হয় ভীড় করে সব আসে
শয়তানদের পাওনা ভারী— চোখের'পরে ভাসে।

168/ ১৬৮

Of his postion I can give no notion;
'Tis written in the Hebrew chronicle,
How the physicians, leaving pill and potion,
Prescribed, by way of blister, a young belle,
When old king David's blood grow dull in motion,
And that the medicine answer'd very well;
Perhaps 'twas in different way applied,
For David lived, but Juan nearly died.

ধারনা দিতে পারি না তার কি ছিল অবস্থান
ও সব কথা লেখা আছে হিব্রু ইতিহাসে
কি করে যে চিকিৎসক বড়ি-ওষুধ এ বাদ দেন
সুন্দরী এক বাতলে দিতে, ফোস্‌কাসম শেষে
বুড়ো রাজা ডেভিডের রক্ত হলে ক্ষীয়মান
তাছাড়া সে ওষুধ টাতো কাজেও এল বেশ, এ
সম্ভবতঃ দেওয়া হ'ল অন্য রকম করে
কারণ ডেভিড্ বেঁচে গেছল্—জুয়ান তো প্রায় মরে।

169/ ১৬৯

What's to be done? Alfonso will be back
The moment he has sent his fools away.
Antonia's skill was put upon the rack
But no device could be brougnt into play–
And how to parry the renewed attack?
Besides, it wanted but few hours of day.
Antonia puzzled; Julia did not speak,
But pressed her bloodless lip to Juan's cheek.

কি করা যায়, আল্‌ফন্‌সো তো আসবে আবার ফিরে
সঙ্গে যেসব বুদ্ধু আছে—ফিরিয়ে তাদের দিয়ে
অ্যান্টোনিয়ার দক্ষতা তো তোলা তাকের পরে—
কোন বিদ্যা যে কাট করবে ভাবনাটা তাই নিয়ে
নতুন এবার আক্রমনে ঠেকাবে কি করে
তা ছাড়া এ ব্যাপার দিনের ঘন্টা কয়েক ছেয়ে;
অ্যান্টোনিয়া ঘাবড়ায় জুলিয়ার বাক্য নাহি সরে
নিরক্ত ঠোঁটে চাপ দেয় সে জুয়ানের গাল' পরে

170/ ১৭০

He turn'd his lips to hers, and with his hand
Called back the tangles of her wandering hair.
Even they their love they could not all command,
And half forgot their danger and despair.:
Antonia's patience now was at a stand–
Come come, 'tis no time now for fooling there',

She wisper'd. in great warth–'I must deposit
This pretty gentleman with the closet;

জুয়ান রাখে ঠোঁট ঠোঁটে তার—এবং বাহু দিয়ে
উথলে্ পড়া জড়ানো চুলে আল্তো দিল টান্
প্রেম পর্বের অর্ধ পথও যায়নিকো এগিয়ে
বিপদ এবং বিষাদেরও সব আধেক ভুলে যান্
অ্যান্টোনিওর ধৈর্য্য এবার উঠলো জোর চাগিয়ে
"থামুন, থামুন, বোকামি করার ধান্দা ভুলে যান"—
ফিসফিসিয়ে বল্ল রেগে—লুকাব এবার রেখে
সুপুরুষ এই ভদ্রলোককে খাস কামরায় ঢেকে।

171/ ১৭১

'Pray keep your nonsense for some luckier night–
Who can have put my master in this mood?
What will become on't? I'm in such a fright.
The devil's in the urchin, and no good–
Is this a time for giggling? This a plight?
Why, don't you know that it may end in blood?
You'll lose your life, and I shall lose my place,
My mistress all, for that half-girlish face.

'বরাত ভরা রাতের তরে রাখো এ নোংরামি
মিনতি করি প্রভুর মেজাজ থাকবে কি এই ভাবে
তখন যে কি ঘটবে?—খুব ভয়েই আছি আমি
ছোঁড়াটাকে ভর করেছে শয়তানে—সব যাবে—
চাপাহাসির সময় এটা? এ সব কি নষ্টামি?
জানি না কি পরিণতি—রক্তপাত বা হবে
তোমার যাবে জীবন, এবং হারাব আমি ঠাঁই
কচি-মেয়ে-মুখ কর্ত্রী আমার হারাবে সবটাই।

172/ ১৭২

Had it but been for a stout cavalier
Of twenty five or thirty –(come make haste)

But for a child, what piece of work is here?
I really, madam, wonder at your taste–
(Come sir, get in) –my master must be near.
There for the present at the least he's fast,
And, if we can but till the morning keep
Our counsel–(Juan, mind, you must not sleep)

এমনও যদি হ'ত একজন পোক্ত ঘোড়সওয়ার—
পঁচিশ কিংবা তিরিশ বয়স—(এসো, তাড়াতাড়ি)
পুঁচকে একটা বাচ্চা, হেথা কি কাজ আছে তার
সত্যি মহোদয়া। তোমার কাণ্ডে অবাক ভারী
(আসুন মশাই, ঢুকে পড়ুন) কাছে প্রভু এবার
আপাততঃ অন্ততঃ সে দ্রুত পদচারী
আমরা ওকে সকাল তক্ আটকালাম—ধরো
কায়দা মতো, (জুয়ান, যেন ঘুমিয়ে না পড়ো)

173/ ১৭৩

Now, Don Alfonso entering, but alone,
Closed the oration of the trusty maid;
She loitered, and he told her to be gone,
And ordered somewhat sullenly obey'd;
However present somebody was none,
And no great good seem'd answer'd if she staid;
Regardig both with slow and sidelong view,
She snuff'd the candle courtsied, and withdrew.

ডন আলফনসো প্রবেশ করলেন—এবারে একেলা
বিশ্বস্ত পরিচারিকার কথার হ'ল শেষ
ঘুরছিল সে—বাইরে তাকে যেতে হ'ল বলা
আদেশটা মানলো, তবে বিষাদ মনে বেশ
উপায় ও কিছু ছিলও নাকো অন্য ভাবে চলা
থাকলেও সেথা ভাল কি এমন ঘটতো অবশেষ
উত্তেজনায় ধীরে এবং আড় চোখেতে দেখে
বাতি নিবিয়ে বিদায় নিয়ে বেরোয় সে ঘর থেকে।

174/ ১৭৪

Alfonso paused a minute –then begun
Some strange excuse for his late proceding:
He would not justify what he had done,
To say the best, it was extreme ill breeding;
But there were ample reasons for it, none
Of which he specified in this his pleading;
His speech was a fine sample, on the whole,
Of Rhetoric which the learn'd call rigmarole.

অ্যানলফনসো থেমে ক্ষণেক—করল সুরু পরে
অদ্ভুত এক অজুহাত তার দেরী করার কারণ
করেছে যা সে ব্যাখ্যা তাহার কিছুই নাই তার তরে
দামী কথা বল্লেও, তার বিশ্রী প্রজনন—
অবশ্য ঢের কারণ ছিল —একটি ও না করে
উল্লেখ সে—ব্যাখ্যা অনেক করছিল যখন
বক্তৃতা তার মোটের উপর চমৎকার খাসা
আলংকারিক বিজ্ঞমতে অসংলগ্ন, ভাসা।

175/ ১৭৫

Julia said nought, though all the while rose
A ready answer, which at once enables
A matron, who her husband's foible knows,
By a few timely words to turn the tables,
Which if it does not silence still must pose.
Even it should comprise a pack of fables;
'Tis to retort with firmness, and when he
Suspects with one, do you reproach with three.

জুলিয়া বলল না কথা, যদিও সারাক্ষণ
তৈরি ছিল ঠিক উত্তর—যা দিয়ে সে পারে
কর্ত্তার যে কুকীর্তিময় কলঙ্কী জীবন
জ্ঞাত—খুবই অল্প কথায় ঘট উল্টাবারে
চুপ্ করতে না পারলেও ভঙ্গীটি এমন

চালিয়ে যাবে গালগপ্পে ভরা হলেও পরে—
আসল কথা প্রতিবাদ কঠোরতার, মনে
সন্দেহটি এক-কে হলে, তার নিন্দা কোরো তিনে।

176/ ১৭৬

Julia, in fact, had tolerable grounds,
Alfonso's loves with Inez were well known;
But whether 'twas ones's guilt confounds,
But that can't be, as has been often shown,
A lady with apologies abounds;
It might be that her silence sprang alone
From delicacy to Don Juan's ear.
To whom she knew his mother's fame was dear.

জুলিয়ার ছিল বাস্তবিকই যুক্তি মনোমত
আলফনসো ইনেজের প্রেম কিন্তু সবার জানা,
একজনই তার দোষী কিনা জানি না যথাযথ
কিন্তু প্রায়ই দেখা—এমন হতেই তা পারে না
এক মহিলার থাকলে পরেও হাজার অজুহাত;
হতে পারে নীরবতায়ই হল এর সূচনা—
কোনো সূক্ষ্ম কিছুর থেকে ডন জুয়ানের কানে
মা'র সম্মান প্রিয় তাহার—এমনটি সে জানে।

177/ ১৭৭

There might be one more motive which makes two,
Alfonso ne'er to Juan had alluded–
Mentioned his jealousy, but never who
Had been the happy lover, be concluded,
Concealed amongst his premises 'tis true,
His mind the moreo'er this mystery brooded;
To speak of Inez now were, one may say,
Like throwing Juan to Alfonso's way,

আরও উদ্দেশ্য থাকতে পারে—এর সংখ্যা দুই
আলফন্‌সো জুয়ানে কভু ইঙ্গিতও না করে

ঈর্ষার কথা বল্লে পরেও যাতে কখনই
সে-ই ছিল সুখী প্রেমিক—মনে এমন ধরে
গোপন তার ভাবনা মাঝে ছিল অবশ্যই
গভীর এমন চিন্তাতে তার মনটি যখন ভরে
ইনেজের কথা বল্লে এখন লোকে বলতে পারে
জোয়ানকে যেন ঠেলা হ'ল আলফনসোর ধারে।

178/ ১৭৮

A hint. in tender cases. is enough;
Silence is best. besides there is a tact
(That modern phrase appears to me sad staff,
But it will serve to keep my verse compact)
Which keeps when push'd by questions rather rough.
A lady always distant from the fact–
The charming creatres lie with such a grace,
There's nothing so becoming to the face.

ইঙ্গিতেও ঢের বলা হয় নাজুক ঘটনায়
নীরবতাই ভালো, তাছাড়া আছেও তো চালাকি
(আধুনিক এই শব্দটা আমার খুব বাজে শোনায়
পদ্য আমার ভালোই হবে—যদি একে রাখি)
উল্টোপাল্টা প্রশ্ন হলেও সরিয়ে রাখা যায়
মহিলাটি রহেন যদি অনেক দূরে থাকি—
মিথ্যা বলেন সুন্দরীরা এমন সাফ সাফ
মুখের 'পরে পড়েনা তার একটুকুও ছাপ্।

179/ ১৭৯

They blush, and we believe them; at least
Have always done so; 'tis of no great use,
In any case, attempting a reply,
For then their eloquence grows quite profuse;
And when at length they 're out of breath, they sigh,
And cast their languid eyes down, and let loose

A tear or two, and then we make it up;
And then-and then-and then-sit down and sup.

লাজরাঙা হ'ন—আমরা তাদের বিশ্বাসও করি
আমি অন্ততঃ সব সময়ই—তা কাজের কিছু নয়—
সে যাই হোক্, ব্যাখ্যা চেয়ে করলে জারিজুরি
মিষ্টি কথার ফুলঝুরিতে হ'ন তারা বাঙ্ময়
অবশেষে খেই হারিয়ে দীর্ঘশ্বাসে ভরি'
ক্লান্ত চোখে নীচের পানে স্থির তাকিয়ে রয়
দু' এক ফোঁটা অশ্রু বারি ঝরে পড়লে পরে
সব ভুলে যাই—পান ভোজনে বসি নিবিড় করে।

180/ ১৮০

Alfonso closed his sppech, and begg'd her pardon,
Which Julia half withheld, and then half granted,
And laid conditions, he thought, very hard on,
Denying several little things he wanted;
He stood like Adam lingering near his garden,
With useless penitence perplex'd and haunted,
Beseeching she no further would refuse,
When, lo? he stumbled o'er a pair of shoes.

আলফনসো কথা থামিয়ে চাইল ক্ষমা তার
আধো না দেওয়ার ভানে জুলিয়া—আধাই দিল শেষে
এবং কিছু সর্ত দিল কঠিনও এবার
দিল না কিছু তুচ্ছ জিনিস—চেয়েছিল যা এসে
আদম সম দাঁড়িয়ে থাকে আপন বাগান ধার
নিরর্থক ধৈর্য্যেতে তার বিভ্রান্তি মেশে
জিদ্ করলে যাবে না আর অস্বীকার করা
এমন সময় অবাক্ দেখেন—একটি জুতো জোড়া।

181/ ১৮১

A pair of shoes! what then? not much, if they
Are such as fit with ladies' feet, but these

(No one can tell how much I grieve to say)
Were masculine; to see them, and to seize
Was but a moment's act–Ah, well-a-day?
My teeth begin to chatter, my veins freeze
Alfonso first examined well their fashion,
And then flew out into another passion.

জুতোজোড়া ব্যাপারটা কি? হ'ত না এমন মনে
জুতোগুলো যদি হ'ত মেয়ের পায়ের মতো
(সত্যিই কেউ থই পাবে না, কি দুঃখ যে কথনে)
ও গুলো ছিল পুরুষের—দেখতে, এক মুহূর্তেও
বুঝে নিল—ভাবল আহা! আচ্ছা এমন দিনে
শিরা আমার জমাট বাঁধে, দাঁত নড়ে কাঁপনে—
আলফন্‌সো করল পরখ সেগুলোর ধরন
অন্যধারার উত্তেজনায় ধরল তার কাঁপন।

182/ ১৮২

He left the room for his relinquished sword,
And Julia instant to the closet flew
'Fly Juan, fly! for heaven's sake-not a word
The door is open-you may yet slip through
The passage you so often have explored–
Here is the garden key–fly-fly -Adiew!
Haste-haste?-I hear Alfnso's hurrying feet
Day has not broke-there's no one in the street

ছাড়লো সে ঘর ছেড়ে আসা তরবারির তরে
জুলিয়া গেল খাসকামরার নিকটে তখ্‌খুনি
'ঈশ্বরের দোহাই, ভাগো আদৌ শব্দ নাহি করে'
দরজা খোলা ওখান দিয়ে পালাও তো এখ্‌খুনি
ও দরজা তো ব্যবহার তুমি করেছ বারে বারে
নাও বাগানের চাবি, ভাগো, এবার বিদায় দানি—
শোনা যাচ্ছে আলফন্‌সোর পায়ের তাড়ার স্বর
তাড়া করো, হয়নি সকাল-লোক নাই পথ পর।

183/ ১৮৩

None can say that this was not good advice,
The only mischief was, it came too late;
Of all experience' tis the usual price,
A sort of income tax laid on by fate .
Juan had reached the room door in a trice,
And might have done by the garden gate.
But met Alfonso in his dressing gown,
Who threaten'd death–so Juan knocked him down.

বলবে না কেউ এটা ছিল খারাপ উপদেশ
খারাপ যা-তা, এল এটা বড্ড দেরী করে
সকল রকম অভিজ্ঞতার এ মূল্যটি বেশ
ভাগ্য যেন আদায় করে এমন এক আয়করে।
দোর গোড়াতে গেল জুয়ান না ফেলতে নিমেষ
হয়তো চলে যেতেও পারত বাগান দ্বারের পারে
সামনে পড়ল আল্‌ফনসো জোব্বা পোষাকে
মৃত্যু ভয় দেখাল—তাই ঠেলে ফেলে তাকে।

184/ ১৮৪

Dire was the scuffle, and out went the light,
Antonia cried out-Rape! and Juia 'Fire'?
But not a servant stirr'd to aid the fight.'
Alfonso, prommell'd to his great's desire,
Swore lustily he'd be revenged this night;
And Juan, too, blasphemed and octave higher.
His blood was up; though young, he was Tartar,
And not at all disposed to prove a martyr?

ধাক্কাধাক্কি ভালই হল, আলো ও গেল নিভে
আন্তোনিয়ো চেঁচায়—ধর্ষন", জুলিয়া—'আগুন'
ভৃত্যেরা কেউ নড়ল না যে যুদ্ধে মদত দিবে
আলফন্‌সোর মাথার 'পরে—চড়েই গেল খুন
শপথ করে জোরে—এখন রাতেই বদলা নেবে

জুয়ান ও কম যায় না, সেও দুষল তা আটগুন—
বাচ্চা হলেও খুন চাপে তার ছিল সে তাতার
শহীদ হতে একটুকুও ইচ্ছাটি নাই তার।

185/ ১৮৫

Alfonso's sword had dropp'd ere he could draw it.
And they continued battling hand to hand,
For Juan very luckily ne'er saw it:
His temper not being under great command,
If at that moment he had chanced to claw it,
Alfonso's days had not been in the land
Much longer-Think of husband's lovers' lives!
And now ye may be doubly widows-wives

আল্‌ফন্‌সোর পড়ল অসি বের করবার আগে—
কাজেই তাদের যুদ্ধ চলে কেবল হাতাহাতি
ভাগ্যে জুয়ান এমন কিছু দেখেনি আগে ভাগে
মেজাজ ও খুব নিয়ন্ত্রনে ছিল না তার সাথ-ই
এমন সময় কোনও ভাবে যদিও বা তা চাগে
আল্‌ফন্‌সো একেবারে হবেন কুপোকাত ই
স্বামীর কথা ভাবতেই হয়—জীবন প্রেমিকারও
দু'বার করে বিধবা হওয়া—হয় এমন নারীরও।

186/ ১৮৬

Alfonso grappled to detain the foe,
And Juan throttled him to get away,
And blood ('t was from the nose) began to flow;
At last, as they more faintly wrestling lay,
Juan contrived to give an awakward blow.
And then his only garment quite give way:
He fled like Joseph, leaving it; but there
I doubt, all likeness ends between the pair,

আলফনসো চেষ্টা করে আটকাতে শত্রুকে
জুয়ানের চেষ্টা গলা টিপে তার জোরে পিটটান্ দেওয়া—

এমন সময় দেখা গেল রক্ত (ঝরে নাকে)
অবশেষে কুস্তি শেষে অবসাদে শোওয়া
জুয়ান চেষ্টা করে জোরে—আঘাত দেবে তাকে—
সবশেষে তার একমাত্র পোষাক গেল খোওয়া
জোসেফের মত পালালো সে ওসব ছেড়ে ছুড়ে
সন্দেহ্ হয় দম্পতিটির প্রেমও গেল সব উড়ে

187/ ১৮৭

Lights came at length, and men and maids who found
An awkward spectaclc their eyes before;
Antonia in hysterics, Julia swoon'd,
Alfonso leaning, breathless, by the door;
Some half torn drapery scatter'd on the ground,
Some blood, and several footsetps, but no more;
Juan the gate gain'd, turn'd the key about,
And liking not the inside, lock'd the out.

অবশেষে আলো জ্বলল—সবলোক আর মেয়ে
অদ্ভুত এক দৃশ্য দেখে সম্মুখে সবার
অ্যান্তেনিয়ার খিঁচুনি ধরে, জুলিয়া জ্ঞান হারিয়ে,
আল্‌ফনসো ঝুঁকে শ্বাসহীন, পার্শ্বে দরজার
আধছেঁড়া সব পর্দা, কাপড় মেঝেতে ছড়িয়ে
রক্তের দাগ, পায়ের ছাপও, বেশী কিছু না আর।
জুয়ান গিয়ে দরজা পানে ঘুরিয়ে চাবি সবই
ভেতরে ভালো লাগে না তাই, বাইরে লাগায় চাবি।

188/ ১৮৮

Here ends this canto–need In sing or say,
How Juan naked, favour'd by the night,
Who favours what she should no, found his way,
And reach'd his home in an unseemly plight?
The pleasant scandal which arose next day,
The nine days, wonder which was brought to light,
And how Alfonso send for a divorce
Were in the English newspapers, of course.

এইখানেতে সর্গ শেষ; গাওয়া বলা কি যায়
উলঙ্গ কেমন জুয়ান, ভাগ্যে আঁধার ছিল বলে
যদিও তার উচিত নয় এমন হওয়া সহায়
বিশ্রীভাবে কেমনে সে তার ঘরে যে গেল চলে!
মুখরোচক কেচ্ছা পরের দিনটিতেই ছড়ায়—
নয়টি দিনের অবাক্ ব্যাপার—জানলো তা সকলে
বিচ্ছেদ চেয়ে আল্‌ফন্‌সো মামলা কেমন করে
ইংরাজী সংবাদপত্রে লেখা খুবই সবিস্তারে।

189/ ১৮৯

If you like to see the whole proceedings,
The depositions, and the cause at fall,
The names of the witnesses the pleadings
Of course to non-suit, or to annul,
There's more than one edition, and the readings
Are various, but they none of them are dull,
The best is that in short- hand ta'en by Gurney,
Who to Madrid on purpose made a journey.

আপনারা যদি দেখতে চান পূর্ণ বিবরণ
এজাহার বা কারণগুলো সঠিক পুরোপুরি
সাক্ষীগণের নাম সব বা উকিলী ভাষণ
অর্থহীন অভিযোগের বা তা খণ্ডনকারী
একাধিকই রয়েছে এ সবার সংস্করণ
পাঠভেদ থাকলেও প্রত্যেকটি পড়তে মজা ভারী
সর্বোত্তম ও সংক্ষিপ্তটি গুরনি করেছেন
কার্য্যব্যপদেশে যিনি মাদ্রিদ গিয়েছেন।

190/ ১৯০

But Donna Inez to divert the train
Of one of the most circulating scandals
That had for centuries been known in Spain,
At least since the retirement of the Vandals
First vowed (and never had she vow'd in vain)

To Virgin Mary several pounds of candles;
And then by the advice of some old ladies,
She sent her son to be ship'd off for Cadiz.

ডোনা ইনেজ চাপা দিতে কেলেঙ্কারীর দায়
যেটা ছিল চল্‌তি গুলোর সবার থেকে সেরা
স্পেনেতে যা শোনা যেত যুগে যুগেই প্রায়
অন্ততঃ সেই থেকে যখন পালায় ভাণ্ডালেরা
প্রথমে প্রতিজ্ঞা করে (যায়না তা বৃথায়)
কুমারী মেরীর উদ্দেশ্যে বাতি যত যায় পারা—
তারপর কিছু বৃদ্ধা মেয়ের পরামর্শ নিয়ে
জাহাজে দিল পুত্রে নিজ কার্ডিজে পাঠিয়ে।

191/ ১৯১

She had resolved that he would travel through
All European climes, by land or sea,
To mend his former morals or get new,
Especialy in France and Italy,
(At least this is the thing most people do.)
Julia was sent into a convent; she
Grieved, but, perhaps her feelings may be better.
Shown in the following copy of her letter.

ইচ্ছা ছিল পুত্র বেড়াক ইউরোপটি সারা
সকল রকম আবহতে দেশে বা সাগরে
চরিত্র ঠিক বদলে যাবে, কিংবা নতুন ধারা
বিশেষ করে আসুস সে ফ্রান্স, ইটালি ঘুরে
(এমন তো প্রায়ই করে বেশীর ভাগ লোকেরা)
জুলিয়া কে পাঠানো হ'ল সাধুসঙ্গ তরে
দুঃখ পেল সে, অণুভূতি তার হল কিছু উন্নত
উল্লেখ তার চিঠিতে পাই যা নিম্নলিখিত।

192/ ১৯২

'They tell me 'tis decided; you depart:
'Tis wise–'tis well, but not the less a pain;

I have no futher claim on your young heart,
Mine was the victim, and would be again;
To love too much has been the only art
I used:–I write in haste, and if a stain
Be on this sheet, 'tis not what if appears,
My eyeballs burn and throb, but have no tears.

বলছে সবাই সবই শেষ, তুমি গেছ চলে
এই-ই তো বেশ ভালই হ'ল, কিন্তু ব্যথা ভারী
উদ্ভিন্ন প্রেমে তোমার আর দাবী না চলে
শিকার ছিলাম তাহার, এবং আবার হ'ব তারই
তীব্র প্রেমের ছলাকলা ছিলাম তো আগলে
তাড়াতাড়ি লিখছি যদি অসম্বৃত হই—
ভেবো না তা সত্যি তুমি যা পাবে পত্রেতে
অক্ষিগোলক কাঁপে, জ্বলে, তবে জল নেইকো তাতে।

193/ ১৯৩

'I loved, I love you, for that love have lost
State. station, heaven, mankind's, my own esteem,
And yet cannot regret what it hath cost,
So dear is still the memory of the dream;
Yet if I name my guilt, 'tis not to boast;
None can deem harshlier of me than I deem :
I trace this scraw I because I cannot rest
I've nothing to reproach, or to request.

ভালোবাসতাম, আজও বাসি— সে প্রেমের তো গেছে
অবস্থিতি; প্রতিষ্ঠা, স্বর্গ, সবার শংসা মোর
এত গেলেও কষ্টদায়ক নয় তা আমার কাছে
স্বপ্নিল সেই স্মৃতির ভারে রয়েছি বিভোর
দেখ আমার গর্ব করার কিছু না তাতে আছে
লোকে যা বলুক, আমি জানি—সকল দোষই মোর
এ সব আমি বলছি কারন স্বস্তি নাহি পাই
করব ঘৃণা বা অনুরোধ—এমন কিছু নাই।

194/ ১৯৪

'Man's love is of his life a thing apart,
'Tis woman's whole existence : man may range
The court, camp, chruch, the vessel, and the mart,
Sword, gown, gain, glory, offer in exchange
Pride, fame, ambition, to fill up his heart,
And few there are whom these cannot estrange;
Man has all these resources, we but one,
To love again, and be again undone.

পুরুষের প্রেম—তার জীবনের বহিরঙ্গ ঠাট্
নারীর কিন্তু অস্তিত্বের সত্বা পুরোপুরি
আদালত, শিবির, গীর্জা, জাহাজ কিংবা বাজার হাট
ঢোলা পোষাক, লাভ, গরিমা, কিংবা তরবারি—
বিনিময়ে দেয় গর্ব, যশ, আর উচ্চ আশার পাঠ
হৃদয় সবার ভরায়—ক্বচিৎ এক আধজন ছাড়ি—
নরের আছে এতো—নারীর একমাত্র—তা
পুনঃ পুনঃ প্রেম নিবেদন—সবেই ব্যর্থতা।

195/ ১৯৫

'You will proceed in pleasure and in pride,
Beloved and loving many; all is o'er
For me on earth, except some years to hide
My shame and sorrow deep in my heart's core:
These I could bear, but cannot cast aside
The passion which still ranges as before,
And so farewell forgive me, love me–No
That word is idle now-let it go.

আনন্দময় থাকবে তুমি—এবং গর্ব নিয়ে
অনেকে ভালবাসবে তোমায়, অনেককে তা দেবে—
কিন্তু আমার সকলই শেষ—এ বিশ্বে লুকিয়ে
রাখব আমার লজ্জা ও দুঃখ এ হৃদয়ে সবে
সইতে আমি পারি—দিতে পারি না সরিয়ে

আবেগগুলো আগের মতো অনড়ই রবে—
তাই চাইছি বিদায় ক্ষমা—প্রেম একদম নয়
ও কথাটা অর্থহীন—ওটার ঘটুক লয়।

196/ ১৯৬

My breast has been all weakness, is so yet;
But still I think I can collect my mind;
My blood still rushes, where my spirit's set,
As roll the waves before the settled wind;
My heat is feminine, nor can forget–
To all, except one image, madly blind;
So shares the needle, and so stand the pole
As vibrates my fond heart to my fix'd soul.

হৃদয়ে শুধুই অসাদ—এখনও তাই
তবু ভাবি মনটা যদি করতে পারি দৃঢ়
রক্তধারা পৌঁছাতে চায় মনের যেথা ঠাঁই
ঢেউ যে ভাবে উথাল পাথাল থামার পরেও ঝড়
রমণী সুলভ হৃদয় আমার ভুলতে পারি নাই
সবার উপর একটি ছবি—অন্ধতাতে মূঢ়
দিক্‌নির্ণয় কাঁটা নড়ে— মেরু যাকে স্থির
স্থির আত্মায় তেমনি এ প্রিয় হৃদয়টি অস্থির।

197/ ১৯৭

I have no more to say, but linger still,
And dare not set my seal upon this sheet,
And yet I may as well the task fulfil,
My misery can scarce be more complete;
I had not lived till now, could sorrow kill;
Death shuns the wretch who fain the blow would meet,
And I must even survive this last adieu,
And bear with life to love and pray to you.'

আমার কিছু বলার নাই, তবুও কিছুক্ষণ
এ অধ্যায়ের শেষ করি যে সাহস নাহি তার

করণীয় মোর করতে পারি পুরোই সম্পাদন
দুঃখ যে আরও বাড়বে আমার সুযোগ নাহি তার
বাঁচার আমার কথা তো নয় দুঃখেরই কারণ
যে অভাগা মৃত্যু চাহে হয় না মরণ তার;
শেষ এ বিদায় হলেও আমি থাকব ঠিকই বেঁচে
কাটাব জীবন প্রার্থনায় আর প্রেম তোমাকে যেচে।।

198/ ১৯৮

This was not written upon gilt-edged paper,
With a neat little crow-quill, slight and new;
Her small white could harldy reach the taper,
It trembled as magnetic needles do,
And she did not let one tear escape her;
The seal a sunflower; *Elle vous suit patout.*
The motto, cut upon a white cornelian,
The wax was superfine, its hue vermillion.

স্বর্ণসম পত্রোপরি লিখিত না এ কথা
পরিচ্ছন্ন খাগ্‌-কলমে সুদৃশ্য নূতন
শুভ্র তাহার হাত গেল না বাতিটি ছিল যথা
কাঁপতে ছিল চুম্বক কাঁটা সব কাঁপে যেমন
একটি ফোঁটাও অশ্রু তবু এলো নাকো তথা
সূর্যমুখী মোহর "তোমাতে রয়েছি সারাক্ষণ
সাদা দামী পাথর পরে এ উক্তিটি রাখা
মোমটি ছিল চমৎকার, রঙটি সিঁদুরলেখা।।

199/ ১৯৯

This was Don Juan's earlist scrape, but whether
I shall proceed with his adventure is
Dependent on the public altogether;
We'll see, however, what they say to this.
Their favour is an author's cap's feather
And no great mischief's done by their caprice:
And if their approbation we experience,
Perhaps th'll have some more about a year hence.

ডন্ জুয়ানের এ গোড়ার কথা—আর বলব কিনা
দুঃসাহসিক কাজকর্ম করেছিল সে যত
নির্ভর করবো জনগণের লাগলে ভালো শোনা
দেখা চাই এ ব্যাপারে কি তাদের মতামত—
লেখক তাজে পলাক দেয় তাদেরই দক্ষিণা
ক্ষতি কিছু ঘটেনা তারা হলেও অন্যমত
এবং যদি সদর্থক প্রশ্রয় তাদের পাই
আশা করি বছর বছর বেশীই পাব তাই।

200/ ২০০

My poem's epic, and is meant to be
Divided in twelve books; each book containing,
With love, and war, a heavy gale at sea,
A list of ships, and captains, and kings reigning,
New characters; the episodes are three;
A panoramic view of hell's in training,
After the style of Virgil and of Homer,
So that my name of Epic's no misnomer.

কাব্য আমার মহাকাব্য, লেখা তেমনি ভাবে
বারো সর্গে সম্পূর্ণ, প্রত্যেকটিতে আছে
প্রেম, যুদ্ধ, সমুদ্র ঝড় ভীষন ভাবে সবে
জাহাজ, ক্যাপ্টেন, রাজা যত রাজত্ব করেছে
নতুন নতুন চরিত্র সব—ঘটনা তিনটে তবে
শিক্ষামূলক, নারকী-ও দৃশ্য বিরাট তা যে
ভার্জিল এবং হোমারের যেমনটি ধরন
মহাকাব্য, তাইতো নয়, ভুল নামকরণ।

201/ ২০১

All these things will be specified in time,
With strict regard to Aristotle's rules,
The *vade mecum* of the true sublime,
Which makes, so many poets and some fools;
Prose-poets like blank verse; I'm found of rhyme,

Good workmen never quarrel with their tools:
I've got new mythological machinery
And very handsome supernatural scenery.

এসব কিছু পরিষ্কার সময়ে করা হবে
অ্যারিষ্টট্‌লের নিয়ম কানুন কঠোর ভাবে মেনে
সত্যি এবং ভালো কথার হাতখাতারা সবে
অনেককেই তো কবি বানায়—কেউ বা বোকা বনে,
অমিত্রাক্ষরের গদ্য কবি, আমার কিন্তু তবে
ছন্দই পছন্দ, ভাল মিস্ত্রি যন্ত্রে কি বদ্‌ বলে
নতুন পৌরাণিক বিষয়বস্তু পেয়ে গেছি হাতে
অতিপ্রাকৃত দারুণ দৃশ্যের, মিশেলও আছে তাতে।

202/ ২০২

There's only one slight differnec between
Me and my epic brethren gone before,
And here the advantage is my own, I ween;
(Not that I have not several merits more
But this will more peculiarly be seen)
They so embellish, that 'is quite a bore
Their labyrinth of fables to thread through,
Whereas this story's actually ture.

একটা তবে তফাৎ আছে, সামান্য তা খুবই
মহাকাব্যে আমার সাথে পূর্বসূরীদের
সেক্ষেত্রেও সুবিধাটা সম্পূর্ণ আমারই
(তার মানে নয়-দক্ষতা নাই অন্য ব্যাপারের
তবে কিন্তু এ বিষয়ে বিশেষ সর্বোপরি)
বড়ো বেশী বিরক্তিকর কেন না তাঁদের।
তাঁদের কেবল কল্পকথায় গোলক ধাঁধা বোনা
আমার কিন্তু গল্পটিতে মিথ্যে নাই এক কণা।

203/ ২০৩

If any person doubt it, appeal
To history, tradition, and to facts,

To newspapers, whose truth all know and feel,
To plays in five, and operas in there acts;
All these confirm my statement a good deal
But that which more completely faith exacts
Is, that myself, and several now in Seville,
Saw Juan's last elopement with the devil.

কারও যদি সন্দেহ হয়, বেশ তো খোঁজ নিক,
ইতিহাসে, পরম্পরায় কিংবা ঘটনায়
সংবাদপত্রে, যার সত্যতা জানি, ভাবি ঠিক্
পঞ্চাঙ্ক নাটকে কিংবা তিনাঙ্ক অপেরায়
কথা আমার প্রমাণ করে এ সবই অধিক
তবু বলি পুরোপুরি, বিশ্বাস যা চায়
তা আমি নিজে, এবং কিছু আছে সেভিলেতে
জুয়ানকে যারা দেখেছে দানোর সাথে শেষ পালাতে।

204/ ২০৪

If ever I should condescend to prose,
I'll write poetial commandments, which
Shall supersede beyond all doubt all those
That went before; in these I shall enrich
My text with many things that no one knows,
And carry precept to the highest pitch;
I'll call the work Longinus o'er a Bottle,
Or Every Poet His own Aristotle.'

কখনো যদি গদ্য লিখে সংক্ষেপিত হই
কাব্যাকারে নির্দেশনামা লিখব তখন আমি
নিঃসন্দেহে সব সেরা তা হবে অবশ্যই
পূর্বকালের সবার থেকে—করবে তা সব দামী
এমন কিছু বিষয় নিয়ে—যা জানা নাই কারোই
জ্ঞানদানেতে হবে যেটা সর্বোচ্চগামী—
বলব ওটা লঙ্গিনাসের এক বোতলের কাজ
কিংবা সকল কবি যে যার অ্যারিষ্টটল আজ।

205/ ২০৫

Thou shalt believe in Milton. Dryden, Pope:
Thou shalt not set up Wordswroth, Coleridge Southey;
Because the first is crazed beyond all hope
The second drunk. the third so quaint and mouthey:
With Corabbe it may be difficult to pe
And campbell's Hippocene is somewhat droughty
Thou shalt not steal from Samuel Rogers. nor
Commit-flirtation with the Muse of Moore.

বিশ্বাস তুমি রাখবেই ঠিক মিল্টন, ড্রাইডেন, পোপে
ওয়ার্ডস্‌ওয়ার্থ, কোলরিজ, সাউদিকে করবেনা কো খাড়া
প্রথমটি তো সকল আশার বাইরে গেছে ক্ষেপে
দ্বিতীয়টি মাতাল, তিনেরটি বকমবাজ বেয়াড়া
কঠিন বড়ো ক্রাবের সাথে চলা ঠিকঠাক মেপে
আর ক্যাম্বেলের ফোয়ারায় তো বলতে গেলে খরা—
কুম্ভীলক কেউ হবেন না নিশ্চয় স্যামুয়েল রজার্স পেয়ে
ছেনালী অবশ্য করবেনও না মূরের কাব্য নিয়ে।

206/ ২০৬

Thou shall not covet Mr. Southey's Muse
His Pegasus, nor anything that's his;
Thou shalt not bear false witness like the Blues,
(There's one at least is very fond of this);
Thou shalt not write, in short, but what I choose.
This is true critisim, and you may kiss–
Exactly as you please, or not the rod,
But if you don't I'll lay it on. by God!

প্রশংসা নিশ্চয়ই করবেন না সাউদির কাব্যকে
তার পেগাসাস—অথবা তার অন্য যা সব কিছু
ব্লুজের মতো মিথ্যা সাক্ষ্য দেবেন না কাউকে
(একজন অন্ততঃ আছেন যার লোভ আছে এর পিছু)
মোটকথা আমার না-পছন্দ, লিখবেন না তাকে
এ হ'ল আসল সমালোচনা, চুমো দিতে পার কিছু—
খুশী মতো বা আদৌ না—এই মাপকাঠিকে,
করছি শপথ—না করলে ঠিক ছেড়ে দোব এটিকে।

207/ ২০৭

If any person should presume to assert
This story is not moral, first, I pray,
That they will not cry out before they're hurt,
Then that they'll read it o'er again, and say,
(But doubtless, nobody will be so pert)
That this is not a moral tale, though gay;
Besides in Canto Twelfth, I mean to show
The very place where wicked people go.

এমনটি কেউ থাকলে, যিনি বলতে চাহেন জোর
গল্পটি নয় নীতিসিদ্ধ—প্রথমে জানাই
আহত হওয়ার আগেই যেন বিরোধ না হয় ঘোর
তাহলে তারা পড়বে পুনঃ—বলবে অবশ্যই
(জোরের সাথেই বল্‌ছি কারো নাই সে মনের জোর)
এটা নীতিগল্প তো নয়—আনন্দের জন্যই—
তাছাড়া আমি দ্বাদশ সর্গে দেখিয়ে দিতে চাই
বদলোক্ সব যেইখানে যায়, সেই জায়গাটাই।

208/ ২০৮

If, after all, there should be some, so blind
To their own good this warning to despise
Led by some tortuosity of mind,
Not to believe my verse and their own eyes,
And cry that they, 'the moral cannot find,
I tell him, if a clergyman, he lies;
Should captains the remark or critics make,
They also lie too–under a mistake.

মোটের উপর থাকে যদি কেউ এমন এর
না বুঝে স্বার্থে, করে আমার সতর্কতায় ঘৃনা
মনের কোনো অস্থিরতার উপর করি নির্ভর
পদ্য আমার কিংবা আপন চোখে বিশ্বাস করে না
এবং চেঁচায় নীতি কোথায়ও নেই দৃষ্টিগোচর

বলব তাকে—যাজক হলে—করছে সে ছলনা।
ক্যাপ্টেন বা সমালোচকরা মন্তব্য যা করে
ভুলই করেন—অবশ্য তা মিথ্যাতেও ভরে।

209/ ২০৯

The public approbation I expect,
And beg they'll take my word about the moral,
Which I with their ammusement will connect
(So children cutting teeth receive a coral);
Meantime, they'll doubltless please to recollect
My epical pretentions to the laurel.
For fear some prudish readers should grow skittish,
I've bribed my Grandmother's Review–the British.

জনগণের সমর্থন অবশ্যই চাই
মিনতি করি নীতি ব্যাপারে শুনুন আমার কথা
তাদের মজা পাওয়ার সাথে জুড়ব আমি তাই
(দাঁত উঠলে শিশুরা সোনার বলয় পায় যথা)
ইতোমধ্যে অবশ্য আমি স্মরণ ও করাই
মহাকাব্যিক চাতুরীতে রাজ কবির কি ব্যথা
ভয়ে কিছু প্রাজ্ঞ পাঠক ভাবতে এমন পারে
ঘুষ দিয়েছি মাতামহীর 'বৃটিশ' পত্রিকারে।

210/ ২১০

I sent it in a letter to the editor,
Who thak'd me duly by return of post
I'm for a handsome article his creditor;
Yet if my gentle Muse he please to roast,
And break a promise after having made it her,
Denying the receipt of what it cost,
And smear his page wilh gall instead of honey,
All can say is-that he had the money.

পাঠিয়ে ছিলাম সম্পাদককে একটি চিঠি করে
ফেরৎ ডাকে পাঠিয়েছেন ধন্যবাদ তিনি

আমি মহাজন তার চমৎকার একটি লেখার তরে
তবু যদি কাব্যদেবী বেদনা মোরে দানি
প্রতিজ্ঞা তার ভঙ্গ করে নিজের দাবী করে
ব্যয় পড়েছে কতটা তার রসিদ নাহি মানি
সিক্ত করে তিক্ততাতে আপন পাতা তার
মধু না দিয়ে বলবে লোকে-টাকার এ কারবার।

211/ ২১১

I think that with this holy new alliance
I may ensure the public, and defy
All other magaziens of art or science
Daily or monthly, or three montly; I
Have not eassy'd to multiply their clients,
Becaue then tell me'twere in vain to try
And they the Edinburgh Review and Quarterly
Treat a dissenting author very martyrly.

মনে হয় নিয়ে পূত নূতন এই সভ্যতা সহায়
জনগণে নিশ্চিত করি, করি অস্বীকার
সকল রকম সাময়িকী বিজ্ঞান বা কলায়
দৈনিক বা মাসিক বা ত্রৈমাসিকী আর
চেষ্টা আমি করি না পাছে গ্রাহক বেড়ে যায়
কারণ সবাই বলেন সুফল হবে না সে চেষ্টার
আরও বলেন এডিনবরা রিভিউ ত্রৈমাসিক
প্রতিবাদী লেখক সাথে ব্যবহারে নয় ঠিক।

212/ ২১২

*"Non ego hoc ferrem calidus juventa*
*Consule Planco"* Horace said, and so
Say I, by which quotation there is meant a
Hint that some six or seven good years ago
(Longer I dreamt of dating from the Brenta)
I was most ready to return a blow
And would not brook at all this sort of thing
In my hot youth–when Geroge the Third was king

"যখন আমি তাজা যুবা, তখনও যেতাম ভেগে
প্ল্যাঙ্কো হলেও মন্ত্রী—হোরেস বলেন—আমিও বলি তাই
যে উদ্ধৃতি করলে মনে এমন মানে জাগে
ছ'সাত আচ্ছা বছর আগে ব্যাপার ছিল একটাই
(ব্রেন্টো-র থেকে সুরু করার স্বপ্ন দেখার আগে)
মুখিয়ে আছি যেন এখনি ঘুসিটা চালাই—
এমনতর ঘটনাতে থাকব সদা সোজা—
আতপ্ত যৌবনে -যখন তৃতীয় জর্জ ছিলেন রাজা।

213/ ২১৩

But now at thirty years my hair is grey
(I wonder what it will be like at forty?
I thought of a peruke the other day)
My heart is not much greener, and in short, I
Have squander'd my whole summer while 'twas May,
And feel no more the spirit to retort; I
Have spent my life, both interest and principal
And deem not, what I deem'd my soul invincible.

এখন আমার ত্রিশ বয়সেই চুল গিয়েছে পেকে
(হচ্ছি অবাক্ চল্লিশেতে কেমন যে তা হবে
এই সেদিনও ভেবেছি তা টুপিতে দেব ঢেকে)
হৃদয়টিরও সবুজ থাকা শেষ হয়েছে কবে
মোদ্দা-আমার বসন্ত শেষ গত মে মাস থেকে
পাল্লা দেওয়ার মনের জোরও শেষ হয়েছে সবে—
জীবন আমার সকলি শেষ সুদে ও আসলে
আত্মা আমার অজেয় আছে এ দাবী না চলে।

214/ ২১৪

No more, no more–oh! never more on me
The freshness of the heart can fall like dew,
Which out of all the lovely things we see
Extracts emotions beautiful and new,
Hived in our bosoms like the bag o' the bee:

Think'st thou the honey with those objects grew?
Alas! 'twas not in them, but in thy power
To double even the sweetness of a flower.

হবে না আর, ঘটবে না আর, একটি বারও নয়
তাজা হৃদয় আসবে না আর শিশির সম ঝরে
সবার সেরা যত কিছু মোদের দৃশ্যময়
আবেগ জাগায় সুন্দরতার নতুন নতুন করে
হৃদয়ে গড়ে মৌমাছিদের অবাস মধুময়
ভাবছ বুঝি ওসব দিয়ে সে সব মধু গড়ে?
এ সবে নয়, ঘটত সে সব তোমার ক্ষমতায়
দ্বিগুনিত গন্ধ দিয়ে ফুলকে যা ভরায়।

215/ ২১৫

No more, no more–. Oh! never more my heart,
Canst thou be my sole world, my universe!
Once all in all, but now a thing apart,
Thou canst not be my blessing or my curse :
The illusion's gone forever, and thou art
Insensible, I trust, but none the worse,
And in thy stead I've got a deal of judgement,
Though heaven knows how it ever found a lodgeme

ঘটবে না আর, কখনো না আর, হে আমার হৃদয়
হবে না তুমি জগৎ আমার-বিশ্বটি আবার
একদা হলেও সর্বময়, এখন তা আর নয়
পারো না হতে আশীষ কিংবা অভিশাপ তো আর
খোয়াব সবই নিঃশেষে শেষ বিশ্বাসও এ হয়
অনুভূতিহীন হলেও বুঝি, বাজেও নয় আবার
তোমার থেকে পেলাম ও ঢের সুবিচারের রায়
ঈশ্বর জানেন—কেমনে সে সব এলো যে স্থিরতায়।

216/ ২১৬

My days of love are over, me no more
The charms of maid, wife, and still less of widow,

Can make the fool of which they made before
In short, I must not the life I did do;
The credulous hope of mutual minds is o`er
The copious use of claret is forbid too.
So for a good old gentlemanly vice,
I think, I must take up with avarice.

প্রেমের পালা সমাপ্ত মোর, এখন তো আর নই
কাম্য এয়োর, বা কুমারীর, বিধবার ঢের কম
আগের মত বনব না আর বোকা অবশ্যই
কাটাব না জীবন, যেমন করেছি হরদম—
সমমনের সম্ভাবনায় বিশ্বাসী আর নই
রঙীন মদের ফোয়ারাও নিষিদ্ধ একদম
শুদ্ধ প্রাচীন ভদ্রলোকের অনাচারের তরে
ভাবছি এ সব আনাই উচিত খুব আগ্রহ ভরে।

217/ ২১৭

Ambition was my idol, which was broken
Before the shrines of Sorrow and of Pleasure.
And the two last have left me many a token,
O'er which reflection may be made at leisure.
Now like Friar Bacon's brazen head, I've spoken
Time is, time was 'time's past, a chymic treasure
Is glittering youth, which I have spent betimes,
My heart in passion, and my head on rhymes.

উচ্চাশা আদর্শ ছিল—এখন ভেঙে গেছে
দুঃখ এবং সুখ-উভয়ের বেদীর পাদ মূলে
এ দুটো তবে আমাকে অনেক স্মারকে ভরেছে
যাদের নিয়ে ভাবতে পারি অবসর ঠিক পেলে
সাধু বেকনের পিতলের মাথা যেমন বলেছে
সময় হ'ল, সময় ছিল, সময় গেল চলে
বলছি আমি উজল যৌবন গিয়েছে অধঃপাতে
হৃদয় গেছে আবেগে এবং মাথাটি কবিতাতে।

218/ ২১৮

What is the end of fame? 'tis but to fill
A certain portion of uncertain paper
Some liken it to climbing up a hill,
Whose summit, like all hills, is lost in vapour;
For his men write, speak, preach, and heroes kill,
And bards burn what they call their midnight taper,
To have, when the original is dust,
A name, a wretched picture, and worse bust.

যশের কি শেষ পরিণতি? কেবল তাহা ভরে
অনিশ্চিত এক কাগজ-টুকরোর একটুখানি কোন
পাহাড়ে চড়ার সাথেও কেউ তুলনা তাকে করে
পাহাড়ের মতো যার চূড়ো ঢাকে কুয়াসায় ঘন
তাই সবে লেখে, বলে, বাণী দেয়—বীরেরা হত্যা করে
নিশীথ রাতে কবিরা জ্বালান বাতিরে সারাক্ষণও
আসল যখন শোধ হয়ে যায় পরিণতি হয় ধূলায়
নামের সাথে বাজে ছবি, আরও বাজে মূর্তি পায়।

219/ ২১৯

What are the hopes of man? Old Egypt's King
Cheops ercted the first pyramid,
And largest thinking it was just the thing
To keep his memory whole, and mummy hid,
But somebody or other rummaging
Burglariously broke his coffin's lid
Let not a monument give you or me hopes,
Since not a pinch of dust remains of Cheops.

মানুষ জনের আশাই বা কি? মিশর দেশের রাজা
চিওপস্—সেথা তৈরী করলেন পিরামিড প্রথমেতে
ভাবলেন তিনি এইটিই তাঁর সর্ববৃহৎ ধ্বজা
করতে স্মৃতি পূর্ণ প্রকাশ মমিটি লুকাতে
কিন্তু কোনো বদমাস তার গুন্ডামিতে সোজা

চোরাই ভাবে ভেঙে দিল কফিনের ঢাকনাতে
স্মারক যেন কখনো কারেও দেয়নি কোনও আশ
চিওপ্‌সের সব ধূলি কণাও—সব হয়েছে নাশ।

220/ ২২০

But I, being fond of true philosophy,
Say very often to myself, 'Alas!
All things that have been born were born to die,
And flesh (Which death mows down to hay) is grass;
You've pased your youth not so unpleasantly,
And if you had it o'er again–'t would pass–
So thank your stars that matters are no worse,
And read your Bible, sir, and mind your purse'.

যেহেতু এক ভক্ত আমি খাঁটি দর্শনের—
সে কারণে নিজেকে বলি—"হচ্ছে একি হায়
সকল কিছুই জন্মাচ্ছে তো জন্য মরনের
মাংস হল ঘাস (যাকে মৃত্যুতে ছাঁটায়)
তোমার জীবন ছিল নাকো—এতটা দুঃখের
আবার ওটি করলে ওসব, শেষও হয়ে যায়
কপালকে দাও ধন্যবাদ যে হয়নি খারাপ কিছু
পড়ুন মশাই বাইবেল, আর ছুটুন টাকার পিছু।

221/ ২২১

But for the present, gentle reader! and
Still gentler purchaser! the bard-that's I–
Must with permission, shake you by the hand
And so your humble servant, and good bye!
We meet gain, if we should uderstand
Each other; and if not, I shall not try
Your patience further than by this short sample–
'Twere well if other follow'd my example.

আপাততঃ ভদ্র পাঠক! ভদ্রতর ক্রেতার
কবি আমি—সবার কাছে চাইলাম সম্মতি

হাত মিলিয়ে সবার সাথে, ভৃত্য সাথেও এবার
যাচঞা করি বিদায়—এবং গল্পে জানাই ইতি
পরস্পরকে ঠিক বুঝলে দেখা হবে আবার
দেখা না হলেও চেষ্টায় কিন্তু থাকবেই বিরতি
আপনাদের ধৈর্য্য 'পরে এই টুকুটি ছাড়া
ভালো হ'ত দৃষ্টান্তে আমার বাকীরাও দিলে সাড়া।

222/ ২২২

Go, little book, from this my solitude!
I' cast thee on the waters, go thy ways!
And if, as I believe, thy vein be good,
The word will find thee after many days,
When Southey's read, and Wordsworth understood,
I can't help putting in my claim to praise–
The four first rhymes are Southey's every line;
For God's sake, take them not for mine.

হা পুস্তিকা, যাওতো আমার নির্জনতা হতে
জলে তোমায় ভাসিয়ে দিলাম—নিজের পথে যাও—
বিশ্বাস করি যদি তোমার গতি চলে ঠিক পথে
অনেক দিনের পরে হলেও দেখবে বিশ্ব তাও—
লোকে যদি সাউদি পড়ে, বোঝে ওয়ার্ডসওয়ার্থে
করছি দাবী তারিফ পাবে এই এ আমারটাও
প্রথম চারটে ছড়ার পংক্তি—সাউদির ই প্রতিটি
ভগবানের দোহাই, আমার ভেবো না কোনোটিই।

Fragement/খণ্ডাংশ

On the back page of the poet's Ms. of Canto I
কবির প্রথম সর্গের খসড়ার পিছন পৃষ্ঠায় লেখা—

I would to heaven that I were so much clay,
As I am blood, bone, marrow, passion, feelings–
Because at least the past were pass'd away–
And for the future–(but I write this reeling,
Having got drank excealingly to day,

So that I seem to stand upon the ceiling)
I say–the future is serious matter–
And so-for god's sake–hock and soda water!

প্রার্থনা করি কেন যে আমি হইনি কাদামাটি
যেমন এখন রক্ত, হাড়, মজ্জা, আবেগ অনুভূতি
অতীত সব গত এখন ভেবে এ কথাটি
ভবিষ্যতের জন্য বল্‌ছি (বিভ্রান্ত মতি
পান করেছি আজের দিনে পরিমাণে অতি)
কি ভীষণ যে ভবিষ্যতের গুরুত্ব সকল
ঈশ্বরের দোহাই, অতএব—সুরা ও সোডার জল।

## CantoII/ দ্বিতীয় সর্গ

### 1/ ১

OH ye! who teach the ingenous youth of nations,
Holland, France, England, Germany, or Spain,
I pray ye flog them upon all occasious,
It mends their morals, never mind the pain :
The best of mothers and of educations
In Juan's case were but employed in vain,
Since in away, that's rather of the oddest, he
Became divested of his native modesty.

তোমরা যারা শিক্ষা দাও সরল যুবক সবে
হল্যান্ড, ফ্রান্স, ইংল্যান্ড বা জার্মানী বা স্পেনে
মিনতি আমার সকল সময় তাদেরকে চাবকাবে
নৈতিকতা ঠিক করতে যন্ত্রনা না মেনে
খুব ভালো মা এবং তার শিক্ষণীয়ও সবে
জুয়ানের বেলা ব্যর্থ হ'ল, ফল কিছু না দানে
যে ভাবে হোক, বাজে ভাবেই যাচ্ছিল সে ডুবে
সহজাত সৌজন্য সব গিয়েছিল তার উবে।

2/ ২

Had he but seen placed at a public school,
In the third form, even in the fourth,
His daily task had kept his fancy cool
A least had he been nurtured in the north;
Spain may prove an exception to the rule,
But the exceptions always prove its worth–
A lad of sixteen causing a divorce
Puzzed his tutors very much, of course.

তাকে যদি রাখা হ'ত দামী বিদ্যালয়ে
তৃতীয় শ্রেণীতে এমন কি চতুর্থ শ্রেণীতে
মাথা ঠাণ্ডা থাকতই তার ব্যস্ত পড়া নিয়ে
অন্ততঃ সে বাড়ত যদি গিয়ে উত্তরেতে
অন্য কিছু বা হতে পারত স্পেন দেশেতে গিয়ে
ব্যতিক্রম পারে সারাক্ষণই মূল্য প্রমাণিতে—
ষোল বছরের ছেলে পড়ল বিচ্ছেদ ঝামেলায়
দেখেশুনে সব শিক্ষকের মাথা ঘুরে যায়।

3/ ৩

I can't say that it puzzles me at all,
If all things be consider'd first, there was
His lady mother, mathematical.
A-never mind; his tutor, an old ass;
A pretty woman (that's quite natural,
Or else the thing had hardly come to pass);
A husband rather old, not much in unity
With his young wife–a time and opportunity.

আমি কিন্তু এ ব্যাপারে নয় মোটে বিমূঢ়
সব ঘটনার সুরু যদি বিচার করা যায়
মহিয়সী মা অঙ্ক-শাস্ত্রে হাজার হলেও দড়
বে-খেয়াল শিক্ষক তো বুড়ো গাধার প্রায়
সুন্দরী মহিলা (ব্যাপার স্যাপার খুবই সড়গড়
তা না হ'লে ঘটনা এমন প্রশ্রয় কিসে পায়)

স্বামীটি হল বুড়ো মতন জমে না রোশনাই
যুবতী তার বনিতা সাথে বনিবনা কম তাই।

4/ ৪

Well-well, the world must turn upon its axis,
And all makind turn with it, heads or tails,
And live and die, make love and pay our taxes,
And as the veering wind shifts, shift our sails;
The king commands us, and the doctor quakes us,
The prist instructs and so our life exhales
A little breath, love, wine, ambition, fame,
Fighting, devotion, dust,–perhaps a name.

বেশ ভালো এই পৃথিবীটা ঘুরছে তার কক্ষেতে
আগাপাস্তল সমস্ত লোক ঘুরছে তারই সাথে
বাঁচছে, মরছে, প্রেম করছে, করও হচ্ছে দিতে
কাল বদলায়, মাতাল বাতাস যেমন যেমন মাতে
রাজা আমাদের আদেশ দিতে, ডাক্তার প্রলেপিতে
যাজক যে দেন শিক্ষা, সবাই নিশ্বাস নেয় যাতে
একটুকু শ্বাস প্রেম বা সুরা, উচ্চাশা, সম্মান,
যুদ্ধ করা, ভক্তি, ধূলো, হয়তো শুধুই নাম।

5/ ৫

I said, that Juan had been sent to Cadiz
A pretty town, I recollect it well–
'Tis there the mart of the colonial trade is,
(Or was, before Peru learn'd to rebel)
And such sweet girls I mean such graceful ladies,
Their very walk would make your bosom swell,
I can't describe it, though so much it strike.
Nor liken it–never saw the like.

বলেছি আমি—পাঠানো হ'ল জুয়ানকে কার্ডিজে
পরিচ্ছন্ন শহর, আমার বেশ পড়েছে মনে
ঔপনিবেশিক ব্যবসার সেথা বাজারও বিরাজে

(অথবা ছিল, যাবৎ না বিদ্রোহ শিখল পেরুজনে)
এবং এত মিষ্টি মেয়ে—ঐ মহিলা সমাজে
হৃদয় হয় উদ্বেল যাদের মাত্রই গমনে
হলেও এতো ভালো তাকে বর্ণিতে পারিনি
বর্ণিতেও চাইনি—সত্যি এমনটি দেখিনি।

6/৬

An Arab house, a steady stag, a barb
New broke. a cameleopard, a gzelle.
No-none of these will do;-and then thier garb.
Their veil and petticoat-Alas! to dwell
Upon such things would very near absorb
A canto-then their feet and ankles-well;
Thank Heaven I've got no metaphor quite ready
(And so, my sobre Muse-come, let's be steady.

আরবি ঘোড়া, দারুণ মৃগ এবং তীরের ফলা
তেজীতাজা দীর্ঘগ্রীব, চিতা বা হরিন
এদের নিয়ে চলবে না—তার পরে সজ্জামালা
পর্দা এবং অন্তর্বাস—বর্ণিতে সঙ্গীন
এত সব লিখতে গেলে তাতে অনেক জ্বালা
পুরো সর্গ লেগে যাবে-পা গোড়ালী ক্ষীন
ঈশ্বরেক ধন্যবাদ তেমন পাইনা উপমিত
(অতএব স্মিত কাব্যদেবী, হও এতে সুস্থিত,

7/ ৭

Chaste, Muse!-well, if you must, you must)-the veil
Thrown back a moment with the glancing hand,
While the o'erpowering eye that turns you pale,
Flashes into the heart : all sunny land
Of love! when I forget you, may I fail
To say my prayers-but never was there planned
A dress through which the eyes give such a volley,
Excepting the Venetain Fazzioli.

হে পবিত্র কাব্যদেবী, অবশ্য তুমি হবে)
পর্দাখানা চকিত হাতে ক্ষণেক হলে খোলা
অতি সক্ষম চক্ষু তোমায় মলিন করে দেবে
হৃদয় তোমার বিদ্ধ হবে রৌদ্রকরোজ্জ্বলা
প্রেমও, আমি ভুললে তোমায় হয়তো এমন হবে
প্রার্থনা সব গেলেও ভুলে যাবেনা এমন বলা
পোষাক এমন ভেবেছিলাম, চক্ষুমাঝে যার
ভেনিসের ফাজিওলি বাদে—তাকায় হাজার বার।

8/ ৮

But to our tale :–the Donna Jenz sent
Her son to Cadiz ony to embark;
To stay there had not answer'd her intent
But why?–we leave the reader in the dark
It was for a voyage the young man was meant,
As if a Spnish ship were Noah's ark,
To wean him from the wickedness of earth,
And send him like a dove of promise forth.

আমাদের এই গল্পে কিন্তু ডোনা ইনেজ পাঠায়
ক্যাডিজে তার ছেলেকে কেবল চড়তে জাহাজে
সেখানে থাকার লক্ষ্য কি যে উত্তর না যোগায়
কারণখানা পাঠককে এখন বল্‌ছি না সহজে
নিছক বেড়ানোর উদ্দেশ্যেই যুবক বহিরায়
স্পেনীয় জাহাজ হ'ল যেন নোয়ার জাহাজ যে
পার্থিব সব নোংরা থেকে সরাতে তারে দূরে
প্রতিশ্রুতির পারবত সব যেমন হয় উড়ে

9/৯

Don Juan had his valent pack his things
According to direction, then received
A lecture and some money : for four springs,
He was to travel, and though Inez grieved,
(As every kind of parting has its stings)
She hoped he would improve–perhaps believed:

A letter, too, she gave (he never read it)
Of good advice–and two or three of credit.

ডনজুয়ানের পোষাকরক্ষক বাঁধল বমাল তার
যেমন যেমন আদেশ হল, তার পরে সে পেল
বাণী কিছু, টাকাও কিছু—কারণ বছর চার
বেড়াবে সে—যদিও ইনেজ দুঃখে অধীর হ'ল
(সব রকমের বিদায়ে ব্যথা ঘটেই তো আকছার)
উন্নতি হবে আশায়, হয়তো বিশ্বাসও করছিল
লিখন দিল উপদেশের, পরিচিতিরও ক'টি
(জুয়ান কখনো পড়েনি সেই উপদেশ পত্রটি)

10/ ১০

In the meantime, to pass her hours away,
Brave Inez now set up a Sunday shcool
For naughty children, who would rather play
(Like truant rogues) the devil or the fool;
Infants of three years old were taught that day,
Dunces were whipt, or set upon a stool;
The great success of Juan's educatin
Spurr'd her to teach another generation.

ইতোমধ্যে তিনি নিজের সময় কাটার তরে
সাহসী ইনেজ গড়ে তুললেন রবিবারের স্কুল
দুষ্টু বাচ্চার তরে, যারা কেবল খেলা করে
(পলাতক পাজীর মতো) দস্যি, বোকাও বিলকুল
শিক্ষা দিল সেদিন বছর তিনের শিশুদের
বোকাদেরকে চাবকাত নয়ত বসতে দিত টুল
জুয়ানকে তার বিদ্যাদানের সাফল্য যা ছিল
পরপ্রজন্মে শিক্ষা দিতে উৎসাহ যোগাল।

11/ ১১

Juan embark'd -the ship got under way;
The wind was fair, the water passing rough;

A devil of a sea rolls in that bay.
As I who' ve crossed it oft know well enough;
And standing upon deck, the dashing spray
Flies in one's face. and makes it weather-tough
And he stood to take, and take again,
His first–perhaps his last-farewell of Spain.

জুয়ান চড়লো জাহাজেতে—চলল্ সে জাহাজই
বাতাসটা বেশ ভালই ছিল, জল ততটা নয়
উপসাগরে সাগরদত্যি যেন ভীষণ পাজি—
প্রায়ই আমি পেরিয়েছি, তাই সুজ্ঞাত নিশ্চয়
ডেকের পরে দাঁড়ালে জোরে জলকণা রাজী
আবহকে বিশ্রী করে, ভেজায় মুখময়—
তবু সেথা দাঁড়িয়ে বিদায় নেয় সে বারবার
স্পেনের থেকে সর্বপ্রথম, হয়তো বা শেষবার।

12/ ১২

I can't but say it is an awkward sight
To see one's native land receding through
The growing waters it unmans one quite,
Especially when life in rather new :
I reollect great Britain's coast looks white
But almost every other country is blue.
When gazing on them, mystified by distance,
We enter on our nautical existence.

না বলে আমি পরাছি না—এই দৃশ্যটি করুণ
মাতৃভূমি হলে ক্রমে দৃষ্টি বহির্ভূত
বর্দ্ধমান জলের মাঝে মানুষ হচ্ছে ন্যুন
বিশেষ করে জীবন যখন সদ্য সমুদ্গত—
পড়ছে মনে গ্রেট বৃটেনের প্রান্ত সফেদ যেন
বাকী প্রায়ই সবদেশেরই কিন্তু তা নীল মত;
দুরের থেকে তাকিয়ে লাগে বেশ রহস্যময়
যখন মোদের অবস্থিতি শুধুই সাগরময়।

13/ ১৩

So Juan stood, bewilder'd on the deck :
The wind sung, cordage strain'd, and sailors swore,
And the ship creak'd, the town became a speck,
From which away so fair and fast they bore.
The best of remedies is a beef-steak
Against sea-sickness; try it, sir, before
you sneer, and I assure you this is true,
For I have found it answers–so may you.

বিমূঢ় জুয়ান দাঁড়িয়েছিল ডেকের উপরেতে
বাতাসে গান, দড়ি টান্টান্—মাল্লা শপথ করে
জাহাজ করে ক্যাঁচ ক্যাঁচ্, শহর ছোট হয় বিন্দুতে
যেখান থেকে নিরাপদে দ্রুত এল এই দূরে
সবার সেরা সান্ত্বনা এর মাংস-কাবাতেত
সাগরপীড়ার প্রতিষেধক, দেখুন পরখ করে—
আমি করছি নিশ্চিত আপনায়, কি! নাক তুলছেন?
আমি কিন্তু ফল পেয়েছি—আপনিও পাবেন।

14/ ১৪

Don Juan stood, and, gazing from the stern,
Behind his native Spain receding far:
First partings form a lesson hard to learn,
Even nations feel this when they go to war :
There is a sort of unexprest concern,
A kind of shock that sets one's heart azar :
At leaving even the most unpleasent people
And places, one keeps looking at the steeple.

তাকিয়ে ছিল দাঁড়িয়ে জুয়ান নৌকাটির পিছনে—
দেখছিল তার জন্মভূমি স্পেন যাচ্ছে সরে
প্রথম বিদায় যে শিক্ষা দেয় ধরে না আদৌ মনে
জাতি সমূহও এমন ভাবে যুদ্ধে গেলে পরে
কেমন যেন অস্ফুট এক উদ্বেগ তা আনে,

এক ধরনের আঘাত হানে খোলা হৃদয় দ্বারে
অনভিপ্রেত লোকও দেশকে বিদায় দেবার কালে
উঁচু বাড়ীর চূড়ার পানে চোখ নিশ্চিত ফেলে।

15/১৫

But Juan had got many things to leave,
His mother, and a mistress, and no wife,
So that he had much better cause to grive
Than many persons more advanced in life;
And if we now and then a sigh must heave
At quitting even those we quit in strike,
No doubt we weep for those the heart endears–
That is, till deeper griefs congeal our tears

জুয়ানকে কিন্তু ছাড়তে হচ্ছে কত না জিনিসই
আপন মাকে, প্রেমিকাকে, যদিও নাই স্ত্রী—
অতএব তার দুঃখ পাওয়ার কারণ অনেক বেশী
অনেক লোকের চেয়েও যাদের জীবন বেশ সুশ্রী
কখনো যদি পড়ে মোদের আদৌ দীর্ঘশ্বাসই
ত্যাগ করতে এমন কি যাদের ভাবি খুব বিশ্রী—
নিঃসন্দেহে ত্যাগ করতে পরম প্রিয়জনে
কান্না এনেও জল আসেনা দুঃখেরই কারণে।

16/১৬

So Juan wept as wept the captive Jews
By Bable's waters, still remembering Sion :
I'd weep, but mine is not a weeping Muse,
And such light griefs are not a thing to die on;
Young men should travel, if but to amuse
Themselves; and the next time their servants tie on
Behind their carriages their new portmanteau,
Perhaps it may be lined with this my canto.

কাঁদলো জুয়ান—কাঁদে বন্দী ইহুদীরা যথা
ব্যাবেলের জলের ধারে এবং সিওনে স্মরণ করি
কাঁদবো আমিও; হবে না তা ক্রন্দসী কবিতা

হাল্‌কা এমন দুঃখেতে কেউ যায় না কভু মরি—
যুবজনের বেড়ানো চাই, আনন্দ দেয় তা
পরের বারে ভৃত্যেরা সব আবার নতুন করি
হাজার বোঝার মাঝে গোছায় নতুন প্যাঁটরা
সম্ভবতঃ এ সর্গে বাঁধা যায় এ গাঁটছড়া।

17/ ১৭

And Juan wept, and much he sigh'd and thought
While his salt tears droppe'd into the salt sea
'Sweet to the sweet'; (I like so much to quote;
You must excuse this extract,' tis where she,
The Queen of Denmark, for Ophelia brought
Flowers to the grave); and, sobbing often, he
Reflected on his present situation,
And seriously resolved on reformation.

কাঁদলো জুয়ান, ভাবেলা, অনেক ফেললো দীর্ঘশ্বাস
নুন সাগরে পড়ল তাহার চোখের লোনা জল
মিষ্টি সাথে মিষ্টি (আমার দারুন অভিলাষ-
এমন উদ্বৃতিতে, যেন পায় ক্ষমাও সকল—
ডেনমার্কের রানী আনে ওফেলিয়ার পাশ
শ্মশান মাঝে পুষ্পরাজি) ক্রন্দনে বিহ্বল—
চিন্তা করে বর্তমানের অবস্থা তার ভাবে
গুরুত্ব দেয় দারুন রকম সংস্কার প্রস্তাবে।

18/ ১৮

"Farewell, my Spain a long farewell!" he cried,
Perhaps I may revisit thee no more
But die, as many an exiled heart ha'th died,
Of its own thirst to see again the shore;
Farewell, where Guadalquivir's waters glide!
Farewell my mother, and since all is o'er.
Farewell! too, dearest Julia!–(here he drew
Her letter out again, and read it through.)

বিদায় স্পেন, দীর্ঘ বিদায়, কেঁদে ফেল্লেন তিনি
তোমার সাথে আমার আর হবে নাকো দেখা—
মরব, অনেক ত্যক্ত হৃদয় মরেছে যেমনি—
করে, তোমার তীর দেখবার সুতীব্র আকাঙ্খা
বিদায় যেথায় গুয়াদালকুইভার বয়ে যায় স্রোতখানি
বিদায় মা গো, সব কিছুতে পড়ল যবনিকা!
বিদায় প্রিয়া জুলিয়া আমার (পত্রটি এই বারে
বের করল আবার, এবং নিবিড় করে' পড়ে।)

19/ ১৯

And oh! if e'er I should forget I swear–
But that's impossible, and cannot be–
Sooner shall this blue ocean melt to air,
Sooner shall earth resolve itself ot sea,
Then I resign thy image, oh! my fair!
Or think of anything excepting thee;
A mind diseased no remedy can physic–
(Here the ship gave a lurch, and he grew sea-sick).

কখনো তোমায় ভুলব নাকো, শপথ এ আমার
একেবারে অসম্ভব তা কখনো তা না হবে
এ নীল সাগর নীল হলেও বাতাসে আরবার
পৃথিবীটা সাগর জলে তলিয়ে গেলেও সবে
হয়তো তখন ভুলবো স্মৃতি, হে প্রিয়া, আমার
তুমি ছাড়া অন্য কেহ চিন্তাতে স্থান পাবে—
মনটি আমার রুগ্ন হবে— দেহটি দিশাহারা—
(সাগর পীড়ায় পড়ল—যখন জাহাজ দিল নাড়া।)

20/ ২০

Sooner shall heaven kiss earth–(here he fell sicker)
Oh! Julia! what is every other woe–
(For God's sake let me have a glass of liquor–
Pedro !Battista! help me down below.)
Julia,my love! (you rascal Pedro, quicker)

Oh Julia (This curst vessel pitches so)–
Beloved Julia. hear me still besceeching!
(Here he grew inarticulate with retching.)

একটু পরে আকাশ দেবে চুমো পৃথিবীকে,
(বাড়লো পীড়া, জুলিয়া বলো দুঃখ কি আর আছে?
( ভগবানের দোহাই এক গ্লাস মদ দাও আমাকে
পেড্রো, বাতিস্তা, সহায় হও নামাও আমায় নীচে)
জুলিয়া, প্রিয়া, (পেড্রো গাধা,—ত্বরায় চালাও একে)
হায় জুলিয়া (এ যান খানা অভিশপ্ত কী যে)
প্রিয়া জুলিয়া, শোন কথা মোর, করুন এ মিনতি
(বমনেচ্ছায় এবারে সে অবশ হ'ল অতি)

21/ ২১

He felt that chilling heaviness of heart.
Or rather stomach, which alas attends,
Beyond the best apothecary's art
The loss of love, the treachery of friends.
Or death of those we date on, when a part
Of us dies with them as each fond hope ends :
No doubt he would have been much more pathetic,
But the sea acted as a strong emetic.

অনুভবে সে গভীর ভার হৃদয় হিম করা
অথবা তার পাকস্থলীর—এমন তীব্র হায়
সেরা ঔষধতৈরীকারীরও অসাধ্য যা সারা
প্রেম ফুরালে কিংবা মিত্রদের প্রতারনায়
মৃত্যু হলে প্রিয়জনের যার ফলে হয় হারা
আধেক মরনসম সকল সেরা প্রত্যাশায়—
সন্দেহ নাই এসব হলে কষ্ট হয়ই ভারী
কিন্তু এখন সাগরই হল বমনোদ্রেককারী।

22/ ২২

Love's capricious power; I've known it hold
Out throughout a fever casued by its own heat,

But be much puzzled by a cough and cold,
And find a quinsy very hard to treat;
Against all noble maladies he's bold,
But vulgar illness don't like to meet,
Nor that a sneeze should interrupt his sigh,
Nor inflammations redden his blind eye.

আমি জানি-প্রেম আপনার খেয়ালী ক্ষমতায়
অসুস্থতার কারণ হয় আপন উত্তাপেতে
কিন্তু বড়ই বিমূঢ় করে সর্দি ও ঠাণ্ডায়
চিকিৎসাও খুব কঠিন কোনো গলক্ষততে
কোনো বিপত্তি করে নাকো আক্রান্ত তায়
কিন্তু কুৎসিৎ-অসুস্থতা পিছপাও নয় তাতে
দীর্ঘশ্বাসে অবশ্য হাঁচি ব্যর্থ বাধাদানে
অন্ধচোখ হয় নাকো লাল প্রদাহ্ কারণে।

23/ ২৩

But worst of all is nausea, or a pain
About the lower region of the bowels;
Love, who heorically breathes a vein
Shrinks from the application of hot towels
And purgatives are dangerous to his reign,
Sea-sickness death; his love was perfect, how else
Could Juan's passion while the billows roar,
Resist his stomach, never at sea before?

বমনস্পৃহা বিশ্রী বড়ো, কিংবা ও যন্ত্রণা
যদি তা হয় পাকস্থলীর নীচের দিকের তলে
প্রেম, ফুঁ দিয়ে ফুলিয়ে শিরা দেখায় বীরপনা
কুঁকড়ে তা যায় দিলে সেথা গরম তোয়ালে
রেচকেরা মারাত্মক, তা দেওয়া চলে না
সাগর পীড়ায় মৃত্যু, এ প্রেম নিখুঁত না হলে
জুয়ানের এ আবেগ কেমনে পেটব্যথা কমায়
সাগরে সে তো যায়নি আগে—তরঙ্গ গর্জায়।

24/ ২৪

The ship call'd the most holy 'Trinidada'
Was steerting duly for the port Leghorn:
For there the Spanish family Moncada
Were settled long ere Juan's sire was born :
They were relation and for them he had a
Letter of introduction, which the morn
Of his departure had been sent him by
His Spanish friends for those in Italy.

জাহাজখানি পবিত্র খুব নামটি 'ত্রিনিদাদা'
নিয়মিত এগোচ্ছিল লেগহর্ন-বন্দর বাগে
কারণ সেথায় স্পেনীয় বংশ নামটি মনকাদা
থিতু হ'ল জুয়ানের বাবার জন্মেরও ঢের আগে—
তারা ছিল আত্মীয় সব, তাদের তরে সাধা
পরিচিতির চিঠি ছিল, যেখানি আগে ভাগে
দেশ ছাড়বার সকালেতেই দেওয়া হ'ল তাকে
স্পেন দেশীয় বন্ধুরা দিল ইটালীর বন্ধুকে।

25/ ২৫

His suite consisted of three servants and
A tutor, the licentiate Pedrillo,
Who several languages did understand.
But now lay sick and speechless on his pillow,
And, rocking in his hammock, longed for land
His headache being increased by every billow,
And the waves oozing though the port hole made
His brth a little damp, and him afraid.

বৈভব তার নেইকো অভাব— গোটা তিন চাকর
শিক্ষকও ছিলেন একজন—স্বীকৃত পেড্রিলো
অনেকগুলি ভাষা বোঝায় দক্ষ সে সুন্দর
এখন কিন্তু নির্বাক, অসুস্থ শুয়ে দিন কাটালো।
দোলনাতে সে দোদুল্যমান, খুব গৃহ কাতর

তরঙ্গকূল মাথাতে তার যন্ত্রনা বাড়ালো
পার্শ্বপথে ঢেউরা কিছু প্রবেশি ভিতরে
শয়নস্থান তার সিক্ত করে—ভীতও তাকে করে।

26/ ২৬

'Twas not with some reason, for the wind
Increased at night, until it blew gale;
And though it was not much to a naval mind
Some landsmen would have look'd a little pale,
For sailors are, in fact, a different kind :
At sunset they began take  sail,
For the sky show'd it would come onto blow,
And carry away, perhaps, a mast or so.

অকারণ তা, এমন তো নয়, কারণ সে বাতাস
রাতের দিকে ক্রমে বেড়ে রূপ নিল জোর ঝড়ে
নাবিক মনে এ সবে নিয়ে না জাগলেও ত্রাস
স্থলবাসীরা বিবর্ণ হন এ সবে ভয় করে—
নাবিকরা হন এ ব্যাপারে সত্যিই উদাস
সন্ধ্যা বেলায় সকলে পাল গোটালো সত্বরে
মনে হল আকাশ যেন দারুন তোলপাড়ি
মাস্তুল বা আরো কিছু ফেলবেই উপাড়ি।

27/ ২৭

At one o'clock the wind with sudden shift
Threw the ship right into the trough of the sea
Which struck her aft, and made an awkward rift,
Started the stern-post, also shatter'd the
Whole of the stern-frame, and ere she could lift
Herself from out her present jeopardy
The rudder tore away., twas time to sound
The pumps, and there were four feet water found,

রাত একটায় ঐ বাতাসের হঠাৎ এক ঝটকাতে
ফেল্‌ল্ সোজা জাহাজটাকে সাগরগহ্বরে

পেছনে জোরে ধাক্কা দিয়ে ফাটল ধরায় তাতে
ভীষণ রকম; পিছ্-কাঠামোয় দিলো তা দুমড়ে
পুরোপুরি না সামলাতেই এমন বিপদ হতে
একটুও,—দিক্‌নির্ণায়ক অংশ গেল ছিঁড়ে
এমন সময় প্রয়োজন হ'ল জল নিষ্কাষনের
দেখা গেল জল ঢুকছে গভীর চার ফুটের।

28/ ২৮

One gang of people instantly was put
Upon the pumps, and the remainder set
To get up part of the cargo, and what not.
But they could not come at the leak as yet:
At last they did get at it really, but
Still their salvation was an even bet:
The water rush'd through in a way quite pazzling,
While they thrust sheets, jackets, bales of muslin.

একদলকে দেওয়া হ'ল কাজ তৎক্ষণাৎ
জল সেঁচবার, বাকী দিগে লাগানো হ'ল কাজে
ফেলতে কিছু মালপত্র—আর যা আছে সাথ
কিন্তু আসতে ব্যর্থ তারা সে ছিদ্রটির কাছে
অবশেষে সে পর্য্যন্ত পৌঁছে তাদের হাত
তৎসত্ত্বেও তাদের বাঁচার সম্ভাবনা কি আছে!
যা জোরে জল ঢুকছিল তায় আশা অতি ক্ষীণ—
ফেলল্ অনেক চাদর, জ্যাকেট, ক' বস্তা মসলিন্।

29/ ২৯

Into the opening; but all such ingredients
Would have been vain, and they must have gone down,
Despite of all their efforts and expedients
But for the pumps; I'm glad to make them known
To all the brother tars was may have need hence.
For firty tons of water were up thrown
By them per hour, and they had all been undone
But for the maker, Mr. Mann, of London.

ফেলল জলে, কিন্তু তা হোক, হলেও এসব করা
সকলি হ'ত অর্থহীন, সব যেত অতলে
কষ্ট এসব বৃথা হত প্রত্যুৎপন্নে ভরা
সেচ সরঞ্জাম ছাড়া—আমি জানাচ্ছি সকলে
খুশী মনে ভাইদেরকে, পরে বিপদে পড়বে যারা
পঞ্চাশ টন জল, বাইরে, দেওয়া হ'ল ফেলে
প্রতি ঘণ্টায় তাদের দ্বারা; নিরর্থক সব হ'ত
লণ্ডনের মিঃ ম্যান দ্বারা ওটা না হলে নির্মিত।

30/ ৩০

As day advanced the weathr seem'd to abate,
And then the leak they reckon'd to reduce
And keep the ship aloft, though three feet yet
Kept two hand and one chain pump still in use
The wind blew fresh again, as it grew late
A squall came on, and while some guns broke loose
A gust–which all descriptive power transcends–
Laid with one blast the ship on her beam ends.

দিন গড়ালে মনে হ'ল আবহ পরিষ্কার
ছিদ্রটা যা হয়েছিল মনে হয় কমেছে
জাহাজখানা জেগেছিল, তখনো তিন ফুট তার
দুটো হাত পাম্প, একটা চেন পাম্প তখনো লেগে আছে
বাতাস বইলো পরিষ্কার, পরেতে আবার
একটু হল বৃষ্টি—যেন আগল খুলে গেছে—
বিশাল ঝড় এক, বিবৃতি তার বর্ণনা অতীত
ঝটকাতে এক জাহাজে করে দণ্ডে আপতিত।

31/ ৩১

There she lay motionless, and seem'd upset;
The water left the hold, and wash'd the decks,
And made a scene men do not soon forget;
For they remember battles, fires and wrecks,

Or any other thing that brings regret.
Or break thier hopes, or hearts. or heads. or necks :
Thus drownings are much talk'd of by the divers
And swimmers who may chance to be survivers.

থাকলো পড়ে স্তব্ধগতি বিভ্রান্ত যেন
অতো যে জল সরে গেল, ধোয়াল পাটাতন
দৃশ্য রচে, মানুষ যা ত্বরা ভোলে না কখনো
মনে রাখে বুদ্ধি সহ আগুন ও ভাঙন
কিংবা অন্য কিছু যা সব দুঃখের কারণ
ভাঙে আশা, হৃদয়, মাথা, অথবা ঘাড় কোনো
তাইতো ডুবার কথা বেশী করে আলাপন
ডুবুরী বা সাঁতারু, ভাগ্যে বাঁচে যে ক'জন।

32/ ৩২

Immediately the masts were cut away.
Both main and mizen; first the mizen went
The main mast follow'd : but the ship still lay
Like a mere log, and baffled our intent
Foremast and bowspirit were cut down. and they
Eased her at last (although we never meant
To part with all till every hope was blighted)
And then with violence the old ship righted.

মাস্তুলগুলো কাটা পড়ল এবারে সত্বর
আসল এবং পিছের গুলোও—পিছের গুলো আগে
আসলখানা পরে হ'ল—জাহাজ অতঃপর
গুঁড়ির মতো থাকল্ পড়ে-ধন্দ মনে জাগে
মূল মাস্তুল কাঠটুকরোও কাটা হ'ল পরপর
করল এমন জাহাজখানা নিরাভরন লাগে
(যদিও ছাড়তে চায়নি যাবৎ পুরো আশা হ রা)
হঠাৎ একটা আলোড়নে জাহাজ হ'ল খাড়া

33/ ৩৩

If may be easily supposed while this
Was going on some people were unquiest.

That passengers would find it much amiss
To lose their lives as well as spoil thier diet:
That even the able seaman, deeming his
Days nearly o'er, might be disposed not to riot.
As upon such occasions tars will ask
For grog, and sometimes drink rum from the cask

এ অণুমান করাই যায়—ঘটছিল সব যখন
অনেকজনই ছিল তখন অশান্তই বেশ
যাত্রী সব তো উত্তেজিত হবেই এখন
যেহেতু খাদ্য নষ্ট হবে, প্রাণের হবে শেষ—
সক্ষম নৌকর্মী দেখে নিশ্চিত মরণ
দাঙ্গাকারীর ভূমিকাতে নামবে অবশেষ—
কারণ চাইবে সকল নাবিক এমন অবস্থায়
তরল মদ বা মাদক পানীয় যা আছে পিপায়।

34/ ৩৪

There's nought, no doubt, so much the spirit calms
For rum and true religion, thus it was,
Some plunder'd, some drank spirits, some sung psalms,
The high wind made the treble, and as bass
The hoarse harsh waves kept time; fight could the qualms
Of all the luckless landsman's sea-sick maws
Strange sounds of wailing, blasphemy, devotion,
Clamoured in chorus to the rotating ocean.

সত্যিই নাই এমন কিছু ঠাণ্ডা যা সব করে
আবেগ এমন-মদের মতো, সৎধর্ম্মের মতো
কেউ বা লুটে, মদও খায়, স্তোত্র পাঠও করে
ঝোড়ো বাতাস উচ্চস্বরে জোগায়ও সঙ্গত
নিঠুর ঢেউ তা খাদে নামায়, সন্দেহ যায় দূরে
ভয়ের কারণ সাগর পীড়ায় আক্রান্ত সব যতো—
যন্ত্রনার, ঈশ্বর নিন্দার, ভক্তির চিৎকার
শঙ্কিত সমুদ্রে রচে গীতি চমৎকার।

35/ ৩৫

Perhaps more miscief had been done, but for
Our Juan, who, with some beyond his years,
Got to the spirit-room, and stood before
It with a pair of pistols, and then their fears,
As if Death were more dreadful by his door
Of fire than water, spite of oaths and tears,
Kept still aloof the crew, who ere they sunk,
Thought it would be becoming to die drunk

হয়তো আরো ক্ষতি হতো, কিন্তু এ জুয়ান
অনেক বেশী সজাগ থেকে বয়স তুলনায়;
মদের ঘরের সামনে এসে রয় দণ্ডায়মান
দু'খানি পিস্তল নিয়ে এবং ভয় পাওয়ায়
মৃত্যু অতি ভীতিকর ওদের সামনে আগুয়ান
শপথ এবং অশ্রুপাত সত্ত্বেও জলের তুলনায়
নাবিকগণে ঠেকিয়ে রাখে-যারা এখন ভাবে
মদে ডুবে মরাই ভালো—ডুবতে যখন হবে।

36/ ৩৬

'Give us more grog' they cried, 'for it will be
All one an hour hence', Juan answer'd No!
'Tis true that death awaits both you and me,
But let us die like men, not sink below
Like brutes'--and thus his dangerous post kept he,
And none liked to anticipate blow;
And even Pedrillo, his most reverend tutor,
Was for some rum a disappointed suitor.

'আরো আরো মদ্য চাই—একঘণ্টা আর আয়ু"
তারা চেঁচায়, জোয়ান জোরে থামায়—"হবে না"
তোমরা, আমি, সবাই ঠিকই হারাব প্রাণ বায়ু
মরব সবাই মানবমত—পশুর মতো না
ভীতিজনক ভূমিকা তেমন রাখল ধরে,—কেউ
এমন আঘাত পাবে কারো ছিল না ধারণা
এমন কি ঐ পেড্রিলো তার মাননীয় শিক্ষক
হতাশ হলেন, মদ্য পেতে হয়ে অসার্থক।

37/ ৩৭

The good old gentleman was quite aghast,
And made a loud and pious lamentation;
Repented all his sins, and made a last
Irrevocable vow of reformation;
Nothing should tempt him more (this peril past)
To quit his academic occupation,
In cloisters of the classic Salamanca,
To follow Juan's wake like Sancho Panca.

সৎবৃদ্ধ ভদ্রলোক হলেন অতি ভীত
উচ্চরবে শুদ্ধ স্বরে করলেন ও বিলাপ
কৃতকর্মে সন্তাপিত—সবার শেষে কৃত
অখণ্ডের প্রতিজ্ঞা এবং, শোধরাবেন সব পাপ
প্রলুব্ধ হবেন না আর (এ বিপদ হলে গত)
শিক্ষাগত বৃত্তি হতে নড়বে না এক ধাপ্
বিখ্যাত সালমাঙ্কা যেমন পদক্ষেপ নেবেন
সাঙ্কো পাঙ্কার মত জুয়ানের পিছনে থাকবেন।

38/ ৩৮

But now there came a flash of hope once more;
Day broke, and the wind lull'd : the masts were gone,
The leak increased; shoals round her, but no shore,
The vessels swam, yet, still she held her own,
They tried the pumps again, and though before
Their desperate efforts seem'd all useless grown,
A glimpse of sunshine set some hands to bale–
The stronger pump'd, the weaker thrumn'd a sail.

একটু পরে জাগলো আবার একটুকরা আশা
সকাল হ'ল, পড়ল বাতাস, ছিল না মাস্তুল
বাড়ল ছ্যাঁদা, ঝাঁকেরা ঘিরে, তীরের নাহি দিশা,
যানেরা ভাসে, তবু সে নিজ গতিতে মশগুল
জল সেঁচবার চেষ্টা করে—যদিও হতাশা

হাজার প্রচেষ্টাতেও ছিল ব্যর্থই বিলকুল
একটুখানি আলোর রেখা লাগায় তাদের কাজে
সবলেরা সেচে লাগে, দুবলা তালি গোঁজে।

39/ ৩৯

Under the vessel's keel the sail was past.
And for the moment it had some effect;
But with a leak, and not a stick of mast.
Nor rag of canvas, what could they expect?
But still 'tis best to struggle to the last,
'Tis never too late to be wholly wreck'd.
And though'tis true that man can only die once
'Tis not so pleasant in the gulf of Lyons.

নৌযানটির মেরুর তলায় পাল গেছিল চলে
কিছুক্ষণের জন্য হলেও কাজ একটু হয় তায়
কিন্তু যদি ছিদ্র থাকে—মাস্তুল না হলে
মোটা কাপড়ের টুকরোও নাই—আশা কি করা যায়?
কিন্তু তবু শেষ চেষ্টা করছিল সকলে
একবারে শেষ হওয়ার আগে কভু কি থামা যায়!
মানুষ একটি বারই মরে—সত্যি হলেও কথা
লায়ন্স আবর্তে অপ্রীতিকব কেন বা হবে তা।

40/ ৪০

There winds and waves had hurl'd them, and from thence
Without thier will, they carried them away,
For they were forced with steering to dispense,
And never had as yet a quiet day
On which they might repose, or even commence
A jury mast or rudder, or could say
The ship would swim an hour, which by good luck
Still swam-though not exactly like a duck.

তাড়া পেল তারা তখন ঝঞ্ঝা তরঙ্গেতে
সেখান থেকে অনিচ্ছাতে চলল্ ভেসে তারা

কারণ তারা ব্যর্থ হ'ল গতি সংবরিতে
দিন যা এল সমস্তটাই অশান্ততায় ভরা
যার উপরে আশা করে সুরু করে দিতে
পারত পুনঃ মাস্তুল আর রাডার তৈরী করা
অথবা বলত চলবে জাহাজ আর এক ঘন্টা ধরে
যা ভাসছিল, যদিও তা নয় হাঁসের মত করে।

41/ ৪১

The wind, in fact perhaps was rather less,
But the ship laboured so, they scarce could hope,
To weather out much longer, the distress
Was also great with which they had to cope
For want of water, and their solid mess
Was scant enough in vain the telescope
Was used-nor sail nor shore appear'd in sight
Nought but the heavy sea, and coming night.

বাতাস বওয়া বাস্তুবিকই গেছ্‌ল দারুণ কমে
জাহাজ তবু কষ্টে চলে-আশা ছিল না কোনো
অনেকক্ষণ যে যুজ্‌বে, ছিল দুর্দৈব ঢের জমে
ঠেকাতে যা লড়তে হত কবুল করে জানও
জল ছিল না, খাবার দাবার কম হচ্ছিল ক্রমে
নিরর্থক দূরবীণেতে দূর পানে তাকানো—
জাহাজ ও না, না তীরভূমি, পড়ল আদৌ চোখে
বিশাল সাগর, আগত রাত ছাড়া কিছু না দেখে।

42/ ৪২

Again the weather threaten'd-again blew
A gale, and in the fore and after hold
Water appear'd : yet, though the people knew
All this, the most were patient, and some bold,
Until the chains and leathers were worn through
Of all our pumps a wreck complete she rolled,
At mercy of the waves, whose mercies are
Like human beings during civil war.

আবহ পুনঃ ভয়ঙ্কর, বইল ঝড় জোরে
সামনে পিছে দেখা গেল আবার অনেক জল
যাত্রী সবাই অভ্যস্ত হলেও এ ব্যাপারে
অনেকে থাকলো ধৈর্য্য ধরে, সাহসী আরেক দল
যাবৎ না সব শিকল এবং চামড়া গেল ছিঁড়ে
পাম্পগুলিও, ভাঙল জাহাজ, ছত্রখান সকল
গড়িয়ে গেল যাহোক কিছু ঢেউ-এর করুণায়
গৃহযুদ্ধে মানব গণের ব্যবহারের প্রায়।

43/ ৪৩

Then came the carpenter, at last, with tears
In his rough eyes, and told the captain, he
Could do no more, he was a man in years.
And long had voyaged through many a stormy sea
And if he wept at length, they were not fears
That made his eyelids as a woman's be
But he, poor fellow, had a wife and children,
Two things for dying people quite bewildering.

তখন শেষে সূত্রধর এল—অশ্রুজল
রুক্ষ তাহার অক্ষিপটে—বলল সে ক্যাপ্টেনে
আমি কি আর করতে পারি, বৃদ্ধ ও দুর্বল
সমুদ্রে ঢের কেটেছে আমার ঝড়ে ও তুফানে
অবশেষে কাঁদিও যদি, নয় তা ভীতির ফল
তা দিলে যেমন চোখের পাতায় ঘটে নারীজনে—
কিন্তু ছিল বেচারাটির স্ত্রী ও ছেলেপুলে
দুটো ব্যাপার-মুমূর্ষরাও ঘাবড়ায় যার ফলে।

44/ ৪৪

The ship was evidently setting now
Fast by the head; and, all distinction gone.
Some went to prayers again, and made a vow
Of candles to their sanits--but there was none
To pay them with, and some look'd over the bow;

Some hoisted out the boats; and there was one
That begged Pedrilo for an absolution,
Who told him to be damn'd-in his cunfusion.

জাহাজখানা সুনিশ্চিত ডুবতে ছিল তবে
খুবই দ্রুত ডুবল আগা—চিহ্ন গেল মুছে
বসল্ কিছু প্রার্থনাতে, শপথ করে সবে
সন্তগণে বাতি দানের—কিন্তু কে আর আছে
প্রতিদানে দেবার কিছু—তাকায় বর্হিভাবে,
নৌকাগুলি সাজাতে গেলে—একজন এর মাঝে
পেড্রিলোর কাছ প্রার্থনা জানায় শেষ নিষ্কৃতি পেতে
যে তাকে খুব ধমকে দিল ধৈর্য্যচ্যুত চিতে।

45/ ৪৫

Some lash'd them in their hammocks, some put on
Their best clothes, as if going to a fair;
Some cursed the day on which they saw the sun,
And gnash'd their teeth, and, howling tore their hair,
And others went on as they had begun,
Getting the boats out, being well aware
That a tight boat will live in a rough sea,
Unless with breakers close beneath her lee.

কেউবা করে দোলনা পরে তীব্র পরিহাস
কেউ বা পরে দামী পোষাক, যেন মেলায় যাবে
শাপান্ত করে সেদিনে যবে সূর্য্য সমুদ্ভাস
দাঁত কড়মড়, চেঁচায় বেজায়, চুলও ছেঁড়ে সবে
অন্যরা সব প্রথম দিনের মতই্ গতত্রাস
নৌকা সকল বাহির করে, বেশ জানে কি হবে—
নৌকা খুবই শক্ত হলে ঠিকই্ যাবে টিকে
বিশ্রী সাগর—ঢেউ না লাগলে সুরক্ষিত দিকে।

46/ ৪৬

The most of all was, that in their conditon,
Having been several days in great distress,

'T was difficult to get out such provision
As now might render their long suffering less
Men even when dying, dislike inanition;
Their stock was damaged by the weather's stress
Two casks of biscuit, and a keg of butter,
Were all that could be thrown into the cutter.

সবচেয়ে যা বাজে ছিল —এমন অবস্থায়
এত যে দিন কেটে গেছে নিদারুণ সংকটে
কঠিন ছিল যোগাড় করা বস্তু সমুদায়
এত দিনের কষ্টে যাতে লাঘব কিছু ঘটে—
মৃত্যু কালেও ঘৃনা করে মানুষ শূন্যতায়
আবহে ভাঁড়ার ক্ষতিগ্রস্ত হয়েও ছিল বটে—
দুই বাক্স বিস্কুট আর এক পাত্র মাখন
একমাস্তুলি নৌকা পরে ছোঁড়া হ'ল তখন।

47/ ৪৭

But in the long-boat they contrived to show
Some pounds of bread, though injured by the wet,
Water, a twenty gallon cask or so;
Six flasks of wine; and they contrived to get
A portion of thier beef up from below,
And with a piece of pork, moreover met,
But scarce enough to serve them for a luncheon,
Then there were rum, eight gallons in a puncheon.

বড় নৌকায় চেষ্টা করে আরও ভরে নিতে
কয়েক পাউণ্ড রুটি যদিও জলেতে ক্ষতিকৃত
জলও একটা কুড়ি গ্যালন মত প্রায় পাত্রতে
ছয়টি বোতল মদ্য, এবং আরও প্রচেষ্টিত
গোমাংসের একাংশ কিছু তুলতে নীচ হতে
সঙ্গে কিছু শূকর মাংস প্রয়োজন যে মত
যদিও এতে যথেষ্ট নয় দ্বিপ্রাহরিক খাওয়া
আটটি গ্যালন মদও গেল বড় পিপেতে পাওয়া।

48/ ৪৮

The other boats, the yawl and pinnace had
Been store in the beginning of the gale;
And the long-boats condition was but bad
As there were but two blankets for a sail,
And one oar for a mast, which a young lad
Threw in by good luck over the ship's rail;
And two boats could not hold, far less be stored,
To save one half the people then on board.

আর যে সকল নৌকাগুলো ছোট খাটো সবে
গ্রাহ্য এদের হয়নি করা ঝড় বইবার আগে
বড় না'টির অবস্থাটা ভাল ছিল না তবে
মাত্র দুটা কম্বলের একটা পাল ছিল তার ভাগে
মাস্তুল করতে দাঁড় একটা, যা এক বালক যে কি ভাবে
ভাগ্য জোরে ছুঁড়েছিল জাহাজ খানার বাগে
দু' নৌকাতে ধরল নাকো মাল করলেও ত্যাগ
জাহাজে যা লোক ছিল তার অর্ধেকের এক ভাগ।

49/ ৪৯

'Twas twlilight, and the sunless day went down
Over the waste of waters : like a veil
Which if withdrawn would but disclose the frown
Of one whose hate is masked but to assail,
Thus to their hopeless eyes the Night was shown
And grimly dark led o'er their faces pale,
And the dim desolate deep; twelve days had fear
Been their familiar, and now Death was here.

গোধূলি এল, রৌদ্রহারা দিবস গেল চলে
বিপুল জলরাশি বেয়ে, যেন পর্দা পারে
ভ্রুকুটি প্রকট হবে ভীষন—যা সরানো হলে
এমন জনের মারন ঘৃণা যা মুখোসের আড়ে
নিরাশ তাদের চোখের পরে রাত্রি এল চলে

বিষাদ আঁধার বিস্তারিল পান্ডু মুখের 'পরে
বারো দিনের গভীর ভীতি বিষন্ন নির্জনে
পরিচিত—মরণ শমন আগত এক্ষনে।

50/ ৫০

Some trial had been making at a raft.
With little hope in such a rolling sea,
A sort of thing at which one would have laugh'd
If any laughter at such times, could be,
Unless with people who too much have quaff'd,
And have a kind of wild and horrid glee,
Half epileptical, and half hysterical :
Their preservation would have been a miracle.

চেষ্টা একটা করা হল গড়তে একটা ভেলা
উদ্বেল এমন সমুদ্রে যার আশা ক্বচিৎ থাকে
উদ্দেশ্যে যার তাচ্ছিল্যই স্বাভাবিক হয় মেলা
এ সময়ে উপহাসের সুযোগ এলে-তাকে
যদি না হয় এমন কেউ যে পান করে এক গলা
সাফল্যেতে পাগল হয়ে বিশ্রী রকম বকে
আধখানা তার খিঁচুনি ভরা আধা হিষ্টিরিয়া
রক্ষণ যাদের অবশ্য এক অতিলৌকিক ক্রিয়া।

51/ ৫১

At half past eight o'clock, booms hencoops, spars,
And all things, for a chance, had been cast loose,
That still could keep afloat the struggling tars,
For yet they strove, although of no great use ·
There was no light in heaven but a few stars,
The boats put off o'er crowded with their crews;
She gave a heel, and then a lurch to part,
And going down head foremost-sunk, in shont.

সাড়ে আটটায় শব্দ বিরাট—কুটরি, বরগা,
সকল কিছু শেষের মত আলগা গেল হয়ে
তবুও ভেসে নাবিকদল লড়ুয়ে হতভাগা

ব্যর্থ হবে জেনেও সবে চেষ্টিত কম নহে,
আকাশ কোলে ছিল না আলো, কটি তারা জাগা
নাবিক ভরা নৌকাগুলি দূরেতে গেল বহে
একটু খানি উঁচু হয়ে তারের পানে হেলে
সামনের মাথা তলিয়ে গেল —সংক্ষেপে যাই বলে।

52/ ৫২

Then rosc from sea to sky the wild farewell,
Then shriek'd the timid, and stood still the brave,
Then some leaped overboard with dreadful yell,
As eager to anticipate their grave;
And the sea yawn'd around her like a hell,
And down she suck'd with her the whirl'ing wave,
Like one who grapples with his enemy,
And strives to strangle him before he die.

সাগর থেকে আকাশে ওঠে বন্য বিদায় বাণী
ভীতুরা করে চিৎকার, আর সাহসীরা সব খাড়া
কিছু দিল উত্তেজনায় যান হতে লম্ফনই
কবরে যেন যেতে তাদের রয়েছে কত তাড়া
সাগর যেন নরকসম হাই তোলে তখনই
তলিয়ে ক্রমে শুষছিল তার ঢেউগুলি বেয়াড়া
কেউ যেন তার শত্রু সাথে তীব্র লড়াই করে
মারার আগে সচেষ্ট তার শ্বাস রোধবার তরে।

53/ ৫৩

And first one universal shriek there rush'd,
Louder than the loud ocean, like a crash
Of echoing thunder, and then all was hush'd,
Save the wild wind and the remorseless dash
Of billows; But at intervals there gushed,
Accompanied with a convulsive splash,
A solitary shriek, the bubbling cry
Of some strong swimmer in his agony.

প্রথমে এক বিশ্বত্রাস সুতীব্র চিৎকার
হ'ল সেথা তীক্ষ্ণতর অর্নবরব থেকে
বজ্রধ্বনির শব্দ সম, থামল্ তা এবার
নিঠুর ঢেউ আর বাতাস বওয়ার শব্দ শুধু রেখে
মাঝে মাঝে অবশ্যই হচ্ছিল উৎসার
দারুণ আলোড়নের সাথে জল ছোটনো মেখে
নিঃসঙ্গ শব্দ, কান্না বুদ্বুদেরই যেন
সমর্থ সাঁতারুর তীব্র যাতনা উথলানো।

54/ ৫৪

The boats as stated, had got off before,
And in them crowded several of the crew;
And yet their prsent hope was harkly more
Than what it had been for strong it blew
There was slight chance of reaching any shore;
And then they were too many, thought so few–
Nine in the cutter, thirty in the boat,
Were counted in them when they got afloat.

নৌকাগুলো—জানিয়েছি—ছাড়া হয়েছে আগে
তাদের মধ্যে ঠাসা ছিল অনেক নাবিকজন
কিন্তু তাদের বর্তমানে আশা ক্বচিৎ জাগে
আগের থেকে,—বইল বাতাস জোরেতে এমন
আশা অতি ক্ষীণ তারা যাবে যে তীরভাগে
সত্যি তারা যদিও অনেক কম ছিল এখন—
এক-মাস্তুলিতে ন'জন ছিল—ত্রিশ জন নৌকাতে
ভাসা সুরুর সময় এটা জানা হ'ল গুনতিতে।

55/ ৫৫

All the rest perish'd, near two hundred souls
Had left their bodies; and, what's worse alas !
When over Catholics the ocean rolls,
They must wait several weeks before a mass
Takes off one peak of purgatorial coals,
Because, till people know what's come to pass.

They won't lay out thier money on the dead–
It costs three frans for every mass, that's said.

বাকিরা সব হারিয়ে গেল, দুশোর মত হবে
আত্মা গেল দেহ্ ছেড়ে—আরও যা দুঃখের
ক্যাথলিক পরে যখন সাগর গড়ায় সবে
হপ্তা কয়েক অপেক্ষা তো করতে হয় এদের
মরনোত্তর যাবৎ না ওই পিণ্ডগুলো হবে
যতদিন না জানছে মানুষ গতি কি সবের
মৃত্যুর তরে টাকা খরচ করবে না লোক সব
পিণ্ড পিছু তিন ফ্রাঁ খরচ যদিও জনরব।

56/ ৫৬

Juan got into the long boat, and there
Contrived to help Pedrillo to a place;
It seem'd as if they had exchanged their care
For Juan were the magisterial face
Which courage gives, while poor Pedrillo's pair
Of eyes were crying for their owners' ease
Battista, though, (a name call'd shortly Tita)
Was lost by getting at some acqua-vita.

জুয়ান গেল লম্বা যানে, এবং সেথায় সে
পেড্রিলোকে জায়গা পেতে সহায়তা ঢের করে
পরস্পরের পরিচর্য্যা যেন বিনিময় করেছে
কারণ জুয়ান সেখানে যেন শাসকের রূপ ধরে
সাহসী বলে সম্ভব তা— চোখ দুটি ভরেছে
পেড্রিলোর অশ্রুধারে—তার মালিকের তরে
ব্যাস্তিতা যদিও (ছোট্ট করে টিটা তাকে বলে)
হারিয়ে গেল জলীয় কোন জীবনদায়ীর ফলে।

57/ ৫৭

Pedro, his valet, too, he tried to save,
But the same cause, conducive to his loss,
Left him so drunk, he jumped into the ware
As o'er the cutter's edge he tried to eross,

And so he found a wine, and watery grave;
They could not rescue him although so close.
Bucause the sea ran higher eveyr minute,
And for the boat, the crew kept crowding in it.

পেড্রোকে, তার চারককেও সে বাঁচাতে চেষ্টা করে
কিন্তু সেটাই কারণ হ'ল আপন ক্ষতির তার
এমনি মাতাল হল যে ঝাঁপায় ঢেউ এর 'পরে
চেষ্টা করে ছোট নৌকার প্রান্ত পেরোবার
ফলে গেল মদ ও জলের কবর-গহ্বরে
কাছে থেকেও ব্যর্থ সবাই করতে তায় উদ্ধার
কারণ তখন ফুঁসছে তুফান প্রতি মূহুর্তেই
নৌকা ছিল নাবিকদলে পুরোটি ভর্ত্তি-ই।

58/ ৫৮

A small old spaniel, which had been Don Jose's
His father's, whom he loved, as ye may think,
(For on such things the memory repsoes,
with tenderness,)–stood howling on the brink
Knowing (dogs have such intellectnal noses!)
No doubt, the vessel was about to sink;
And Juan caught him up, and ere he stepp'd
Off, threw him in, then after him he leap'd.

ক্ষুদে বুড়ো, এক স্প্যানিয়েল—ডন যোশের যা ছিল
আপন পিতার, যেমনই ভাবুন—বড়ই প্রিয় তার
(এ সব নিয়ে স্মৃতি সদা হয় বড়ো কাহিল)
পাড়ের প'রে দাঁড়িয়ে জোরে করছিল চিৎকার—
(সারমেয়ের নাসা এসবে খুবই চিন্তাশীল)
বুঝল ঠিকই-ডুববে এ যান্—অবশ্য এইবার
নিজে ওঠার আগে জুয়ান তুলল তাকে ধরে
ভিতরে তাকে ছুঁড়ে দিল—লাফাল নিজে পরে।

59/ ৫৯

He also stuff'd his money where he could
About his person, and Pdrillo's too

Who let him do, in fact, whate'er he would,
Not kowing what himself to say, or do
As very rising wave his dread rerew'd'
But Juan, trusting they might still get through
And deeming there were remedies for any ill,
Thus re-embark'd his tutor and his spaniel.

টাকাকড়ি করল জমা—যেখানে সে পারে
নিজের যেমন ছিল—সাথে পেড্রিলোর টাও
পুরোপুরি ছেড়ে দিল যা ইচ্ছা সে করে
নিজে যে কি বলবে, করবে—জানত না সে তাও,
ভীতিটি তার প্রতি ঢেউ এর সঙ্গে গেল বেড়ে
জুয়ান কিন্তু সুনিশ্চিত বাঁচবেই এই না'ও
ধারনা তার সব অসুখের ওষুধ ঠিকই আছে
তাই সে নিল শিক্ষকে তার; কুকুরটিও কাছে।

60/ ৬০

It was a rough night, and blew so stiffly yet,
That the sail was becalim'd between the seas,
Though on the wave's high top too much to set,
They dared not take it in for all the breeze;
Each sea curl'd o'er the stern, and kept them wet
And made the bale without a moment's ease,
So that themselves as well as hopes were damp'd,
And the poor little cutter quickly swamp'd.

এটি ছিল বিদ্‌ঘুটে রাত, বাতাস বহে জোরে
পালটি তবু শান্ত ছিল সমুদ্র মাঝখানে
যদিও তা লাগাতে ঠিক উঁচু ঢেউ এর পরে
হয়নি সাহস, বাতাস এমন বইছিল এক্ষনে
ভাঙছিল ঢেউ না'-এর পিছে সিক্ত তাদের করে'
ধ্বস্ত সবাই, মুহর্ত্তেকও স্বস্তি নাহি জানে—
এমনি করে মিইয়ে গেল নিজেরা এবং আশা
সত্বর শেষ হ'ল ছোট না'—টির জলে ভাসা।

61/ ৬১

Nine soul's more went in her; the long boat still
Kept above water, with an oar for mast.
Two blankets stitch'd together, answering ill
Instead of sail, were to the oar made fast;
Though every wave roll'd menacing to fill,
And present peril all before surpass'd,
They grieved for those who perish'd with the cutter,
And also for the biscuit casks and butter.

গেল আরও নয়টি প্রাণী—লম্বা না-ও খানি
জলের উপর থাকল জেগে—দাঁড় তার মাস্তুল
কম্বল দুটো সেলাই করে জুড়ে তা একখানি
অসময়ে পালের কাজে দাঁড়ে বাঁধা হ'ল—
ঢেউ এরা সব গড়িয়া চলে ভীতি ভীষণ দানি
আগের সবের চেয়ে এখন অবস্থা ঘোরালো
সবাই মিলে শোক জানাল মৃত যা নৌকাতে
বিস্কুটের বাক্স, মাখনও বাদ গেল না তাতে।

62/ ৬২

The sun rose red and fiery, a sure sign
Of the continuance of the gale : to run
Before the sea, until it should grow fine,
Was all that far the present could be done :
A' few tea-spoonfuls of their rum and wine
Were served out to the people, who began
To faint, and damaged bread through the bags,
And most of them little clothes but rags.

সূর্য্য ওঠে আগুনে লাল—চিহ্ন সুনিশ্চিত
থামবে না ঝড়— এ সংকেত অবশ্য তাহার
সাগর পরে যাবৎ না হয় ওইটি পরিষ্কৃত
এখন কাজ আর এমন কিছু ছিল না করবার
চা-চামচে কিছু মদ ও পানীয় হ'ল নীত

যাত্রী সকল জনে দেওয়া হ'ল তা এবার—
জ্ঞান হারায় সব, নষ্ট হওয়া রুটি থলেয় ভরা
অনেকের নাই কাপড়চোপড় ছেঁড়া-ন্যাকড়া ছাড়া—

63/ ৬৩

They counted thirty, crowded in a space
Which left scarce room for motion or exertion;
They did their best to modify their case,
One half sate up, though numb'd with the immersion,
While t'other half were laid down in thier place
And watch and watch, thus shivering like the tertain
Ague in its cold fit, they fill'd their boat,
With nothing but the sky for a great coat.

গোনাগুণতি ত্রিশ জন—এক জায়গায় ঠাসা—
নড়া সরার ফুরসতেরও একটুকু নাই ঠাঁই—
বদলে নিতে উদ্যোগ নেয় স্বস্তি করে' আশা—
অর্দ্ধেকজন উঠলো বসে শরীরে সাড় নাই
বাকী আধা পড়ল শুয়ে নিজ জায়গায় খাসা—
ত্র্যাহিক পালা জ্বরে যেন কম্পিত সবাই—
দেখ্ছে শুধু ঠাণ্ডা ভাবে নৌযানটি ভরে
আর কিছু নাই, বৃহৎ আস্তর বিস্তৃত অম্বরে।

64/ ৬৪

'Tis very certain the desire of life
Prolongs it; this is obvious to physicians,
When patients, neither plagued with friends, nor wife,
Survive through very desperate conditions,
Because they still can hope, nor shines the knife
Nor shears of Atropos before their visions :
Despair of all recovery spoils longivity.
And makes man's miseries of alarming brevity.

সুনিশ্চিত এ জীবনেতে বেঁচে থাকার আশা
বেড়েই চলে -চিকিৎসকের কাছেও পরিষ্কার

রোগীরা সব—বন্ধু বা স্ত্রীর না থাকলেও ভরসা
সঙ্কটময় অবস্থাতেও কাটায় জীবন তার
ভরসা রাখে—দেখে না চোখে ছুরিকে শানে ঘসা
কিংবা এট্রপসের কাঁচি সম্মুখে তাহার
সেরে ওঠার হতাশা করে পরমায়ুর ক্ষতি
মানবমনের দুঃখের ভারা ভরিয়ে তোলে অতি।

65/ ৬৫

'Tis said that persons living on anuities
Are longer lived than others,-God knows why,
Unless to plague the grantors, -yet so true it is.
That some, I really think, do never die;
Of any creditors the worst a jew it is,
And that's their mode of furnishing supply;
In my young days they lent me cash that way,
Which I found very troublesome to pay.

লোকে বলে বার্ষিক আয়ে বাঁধা জীবন যার
অন্যের চেয়ে বেশি বাঁচে—ঈশ্বর জানেন কেন
ঋন দাতায় না মদত দিলে—এই কথাটি সার
অনেকে—আমি ঠিক জানি না—মরে না কখনো
মহাজনদের মধ্যে জীউরা বদমাইসের ধাড়
এমনি তাদের যোগান দেওয়ার ধরন ধারণ জেনো
ছোটবেলায় তারা আমায় টাকা দিত ধার
অনেক কষ্টে শোধ দিয়ে তা পেতে হ'ত উদ্ধাব।

66/ ৬৬

'Tis thus with people in an open boat,
They live upon the love of life, and bear
More than can be believed, or even thought,
And stand like rocks the tempest's wear and tear,
And hardship still has been the sailor's lot
Since Noah's ark went cruising here and there;
She had a curions crew as well as cargo,
Like the first old Greek privateer, the Agro.

এমনি করে লোকের সাথে খোলা নৌকার পর
জীবন ভালবেসে তারা বেঁচেবর্ত্তে থাকে—
সহ্য করে—অবিশ্বাস্য চিন্তনেও দুষ্কর
পাহাড় সম অটল থাকে ঝঞ্ঝারও বিপাকে
আরও বেশী কষ্ট লেখা নাবিক ললাট 'পর
নোয়ার না'-এর প্রাচীন দিনে স্মরতে হ'ল যাকে
তাতে ছিল মজার নাবিক, মজার বোঝাই-ও—
গ্রীকদের আদি যুদ্ধ জাহাজ অর্গো তেমন ও।

67/ ৬৭

·But man is a carnivorous production ,
And must have meals, at least one meal a day;
He cannot live, like woodcocks, upon suction,
But, like the shark and tiger, must have prey;
Although his anatomical construction
Bears vegetables in a grumbling way,
Your labouring people think beyond all question,
Beef, veal, and mutton, better for digestion.

কিন্তু মানুষ, যেহেতু তারা জন্মেছে মাংসাশী
খাদ্যও চাই দিনের মধ্যে অন্ততঃ একবার—
কাঠপোকাদের মতন কেবল বাঁচে না সে শুষি,
হাঙ্গর বা বাঘ,—এদের মত চাই তার শিকার।
যদিও তার শরীর গঠনে দেখায় বেশী বেশী
শাকসব্জী, অসন্তোষের কারণই বা তার—
কষ্টকারী মানুষজনের চিন্তায় এ বিরাজে
গো-ছাগ-বা ভেড়া মাংস হজম হয় সহজে।

68/ ৬৮

And thus it was with this our hapless crew;
For on the third day there came on a calm,
And tough at first their strength it might renew,
And lying on their weariness like balm,
Lull'd them like turtles sleeping on the blue

Of ocean, when they woke they felt a qualm,
And fell all ravenously on their provision,
Instead of hoarding it with due precision.

হতভাগ্য নাবিক দলের ঘটলো শেষে এই
তৃতীয় দিনে দেখা গেল শান্ত সমুদায়—
শক্তি তাদের দিতে পারলেও প্রথম একটুতেই
ক্লান্তিসহ্ শায়িত যেন মলমসম প্রায়
ঘুমপাড়ানি গানে যেন কাছিম সুনীলেই
সাগরতীরে জেগে যারা সন্দেহে তাকায়
তারপরেতে লোভীর মত পড়ে সম্ভার' পরে
কাম্য নিখুঁত সাবধানতায় সঞ্চয় না করে।

69/ ৬৯

The consequence was easily foreseen–
They ate up all they had and drank their wine,
In spite of all remonstrances, and then
On what, in fact, next day were they to dine?
They hoped the wind would rise, these foolish men?
And carry them to shore : these hopes were fine,
But as they had but one oar, and that brittle.
It would have been more wise to save their victual.

ঘটল যা তা খুব সহজে ভেবে নেওয়া যায়—
যা ছিল সব ফেলল খেয়ে, মদ্যও সকল—
হাজার আপত্তিতেও কোনো পাত্তা নাহি দেয়
পরের দিনের খাওয়ার তরে থাকল্ কি সম্বল?
মূর্খগুলো ভেবে ছিল—উঠছে বাতাস, হায়
তারা যাবে তীর পানেতে—আশাতে উজ্জ্বল
কিন্তু ছিল একটাই দাঁড়— সেটিও ভঙ্গুর
রসদ রক্ষা করাই হ'ত কর্ম সুচতুর।

70/ ৭০

The fourth day came, but not a breath of air,
And ocean slumber'd like an unwean'd child :

The fifth day and their boat lay floating there.
The sea and sky were blue, and clear and mild
With their one oar (I wish they had had a pair)
What could they do? and hunger's rage grew wild
So Juan's spaniel, spite of his entreating,
Was kill' and portion'd out for presnet eating.

চতুর্থ দিন এলো—আদৌ বাতাস এলো নাকো
ঘুমায় সাগর শান্ত যেন মাইধরানো ছেলে
পঞ্চমদিন থাকল্ ভেসে সেথায় সে নৌকো)
সাগর আকাশ পরিষ্কার নীল, শান্ত-এরই ফলে—
একটি মাত্র দাঁড় ছিল (দুইটি ছিলো নাকো
করবে কি আর ক্রমে তারা ক্ষুধার জ্বালায় জ্বলে—
জুয়ানের সেই কুকুর এতো ভালোবাসার ধন
সারা হ'ল—কিছু হ'ল তার এক্ষনে ভক্ষন।

71/ ৭১

On the sixth day they fed upon his hide,
And Juan, who had sitll refused, because
The creature was his father's dog that died,
Now feeling all the vulture in his jaws,
With some remorse received (though fists denied)
As a great favour one of the fore-paws,
Which he divided with Pedrillo, who
Devour'd it, longing for the other too.

ছ'য়ের দিনে খেল তারা চামড়াটি যা ছিল
জুয়ান যদিও দিল বাধা, কারণ এটা তার
বাবার নিজের কুকুর, যাকে হত্যা করা হ'ল
চোয়ালে গৃধের দাপাদাপি অনুভবি এবার
(প্রথম প্রথম বাধা দিলেও) অনিচ্ছাতেও খেল,
দারুন দয়ায় যেন—একভাগ সামনের থাবার—
পেড্রিলোর সঙ্গে ওটা নিল দু'ভাগ করে
খেল এবং লোভ করল অপরটিরও তরে।

72/ ৭২

The seventh day, and no wind, the burning sun
Blister'd and scorch'd, and, stagnant on the sea,
They lay like carcasses: and hope was none,
Save in the breeze that came not: savagely
They glared upon each other–all was done.
Water, and wine, and food,–and you might see
The longings of the cannibal arise,
(Although they spoke not) in their wolfish eyes.

সপ্তম দিন বন্ধ বাতাস, এবং চড়া রোদ
ফোস্‌কা যেন ঝলসে দিল—সমুদ্র অনড়
থাক্‌ল তারা শবের মত, গত আশাবোধ,
চেয়েছিল বাতাস আসুক—তা না এলে পর
পরস্পরে দেখল সবে—যেন আদিম বৎ—
সকলি শেষ, জল, মদ, রসদ—তাইতো অতঃপর
সবার মাঝে নরমাংসের ক্ষুধা ওঠে জেগে।
(মুখে বলে না) নেকড়ে চোখের চিহ্ন থাকে লেগে।

73/ ৭৩

At length one whisper'd his companion who
Whisper'd another, and thus it went round,
And then into a hoarser murmur grew,
An ominous and wild, and desperate sound,
And when his comarade's thought each suffer knew,
'T was but his own, suppress'd till now, he found
And out they spoke of lots for flesh and blood
And who should die to be his fellow's food.

অবশেষে ফিস্‌ফিসিয়ে বলে সঙ্গীটিরে
একজন, সে আরেক জনে—এমনি ছড়ায় কথা
অবশেষে কর্কশ তা শব্দের রূপ ধরে
অশুভ, খুব বুনোও বটে—বেপরোয়া তথা—
ভুক্তভোগীরা চিন্তা পরের বুঝতে যখন পারে

এতো তারও—ভাবে একে লুকানো অযথা—
চেঁচামেচি করে—প্রচুর রক্তমাংস চাই
বন্ধু গণের খাদ্য হতে কে হবে জবাই।

74/ ৭৪

But ere they came to this, they that day shared,
Some leathern caps, and what remain'd of shoes;
And then tney look'd around them, and despair'd
And none to be the sacrifice would choose;
At length the lots were torn up, and prepared,
But of materials that must shock the Muse–
Having no paper, for the want of better,
They took by force from Juan Julia's letter.

এমনতর ঘটার আগে ভাগ করে সব খেল
চামড়ার যে টুপি ছিল জুতোর অবশেষ
তারপরেতে এদিক ওদিক তাকিয়ে হতাশ হ'ল
উৎসর্গি আপনারে কেউ করল না নিঃশেষ।
অবশেষ ছিঁড়ে খুঁড়ে খাবার গড়া গেল
এমন কিছু, কাব্যদেবী যায়—দুঃখ পায় বিশেষ
ছিল না কাগজ, তাছাড়া আরো ভালো কিছু না পেয়ে
জুলিয়ার চিঠি, জুয়ান থেকে নেয় জোরে ছিনিয়ে।

75/ ৭৫

Then lots were made, and mark'd and mix'd, and handed,
In silent horror, and their distribution
Lull'd even the savage hunger which demanded,
Like the Promethean vulture, this pollution;
None in particular had sought or planned it
'T was Nature gnaw'd them to this resolution,
By which none was permitted to be neuter–
And the lot fell on Juan's luckless tutor

লটারী হ'ল—দাগ পড়ল, মিশেল হ'ল দেওয়া
নীরব ত্রাসের সাথে হ'ল তাদের বিতরণ

বন্য ক্ষুধায় সন্তাপিত—যাদের ছিল চাওয়া
প্রমথিউসের শকুন সম এমনই দূষণ—
এমনটি কেউ চায়নি—এ নয় স জ্ঞানেতে পাওয়া
প্রকৃতি তাড়ায় নিতে হ'ল সিদ্ধান্ত এমন—
থাকল্ না কেউ নিরপেক্ষ এখন এ ব্যাপারে
কোপ পড়ল জুয়ানের বেচারা শিক্ষকের উপরে।

76/ ৭৬

He but requested to be bled to death!
The Surgeon had his instruments, and bled
Pedrillo, and so gently ebb'd his breath
You hardly could perceieve when he was dead.
He died as born, a Catholic in faith,
Like most ın the belief in which they're bred,
And first a little crucifix he kissed,
And then held out his jugular and rist.

তিনি করলেন অনুরোধ, রক্ত যেন ঝরে
মৃত্যু সময়,—চিকিৎসকের ছিল সরঞ্জাম
হ'লও তাই, প্রশ্বাস তার বইলো ক্রমে ধীরে
গেল না বুঝা, কখন যে ঠিক বের হ'ল তার প্রাণ—
মৃত্যু হ'ল জন্ম যেমন—ক্যাথলিকে যা করে
জন্ম থেকে সে বিশ্বাসে শিক্ষা যেমন পান—
প্রথমে একটি ছোট্ট ক্রসে চুম্বন সে দিল
তারপর তার ঘাড় এবং কব্জিও দেখাল।

77/ ৭৭

The surgeon, as there was no other fee,
Had his first choice of morsels for his pains;
But being thirstiest at the moment, he
Preferr'd a draught from the fast-flowing veins,
Part was divided, part thrown in the sea
And such things as the entrail and the brains
Regaled two sharks. who followed o'er the billow
The sailors at the rest of poor Pedrillo.

চিকিৎসকটি যেহেতু তার ছিল না কোনো ফি
চাইল প্রথম খাদ্য নেবে কাজের বিনিময়ে
কিন্তু তীব্র তৃষার তরে হয়ে কাতর-ই
তীক্ষ্ণ স্রোতা রক্তে চাহে করতে পানীয়
কিছুটা ভাগ করল, কিছুটা সাগরে দিল ফেলি
নাড়ী, ভুঁড়ি, মাথার ঘিলু যা সব বর্জনীয়—
দুটো হাঙর আপ্যায়িত, ঢেউ সাথে রয় যারা
নাবিকদের খাদ্য হল বাকীটা—পেড্রিলো বেচারা।

78/ ৭৮

The sailor ate him, all save three or four,
Who were not quite so fond of animal food;
To those was added Juan, who, before
Refusing his own spaniel, hardly could
Feel now his appetite increased much more,
'T was not to be expected that he should,
Even in exremity of their disaster,
Dine with them on his pastor and his master.

সকল নাবিক খেল তাকে, বাদ জনা তিন চার
পশুমাংসে তাদের তেমন ছিল নাকো রুচি
এদের সাথে জুয়ানও ছিল—যেমন আগের বার
আপন কুকুর খেতে তার হয়েছিল অরুচি—
এখনো তেমন ক্ষুধার উদ্রেক হলো না কো তার
এমন তরো সম্ভাবনাও সঙ্গত না বুঝি
দারুণ হলেও দুরবস্থা—তীব্র হাহাকার
মন্ত্রীকে বা শিক্ষকে কি করা যায় আহার!

79/7৯

'T has better that be did not; for, in fact,
The consequence was awful in the extreme :
For they. who were most ravenous in the act
Went raging mad–Lord! how they did blasphame!
And foam and roll, with strange conclusions rack'd

Drinking salt water like a mountain stream.
Tearing, and grinning. howling, screeching. swearing.
And, with hyena laughter. died despairing

ভালই হ'ল খেল না সে—প্রকৃত প্রস্তাবে
ফল ফল্‌ল এমন খাওয়ার দারুণ বিষময়
কারণ যারা ব্যগ্র ছিল খেতে এমন ভাবে
পাগল হ'ল, প্রভু! এ কাজ বিধির বিধান নয়
ফেনার এবং ঢেউ-এর দারুণ বেসামাল প্রভাবে
খেলো লোনা জলও যেন পাহাড়ী ঝর্নায়
কাঁদে, ফোঁপায়, গোঙায়, চেঁচায়, শপথও কেউ করে
হায়না সম হেসে শেষে, হতাশ হয়ে মরে।

80/ ৮০

Their numbers were much hinn'd by this infliction,
And all the rest were thin enough, Heaven knows;
And some of them had lost their recollection,
Hppier then they who still percieved their woes;
But others ponder'd on a new dissection,
As if not warn'd sufficiently by those
Who had already perish'd suffeing madly,
For having used their appetites so sadly.

সংখ্যা যাহোক কমলো অনেক এমন ঘটনায়
বাকীরা ভীষণ রুক্ষ হ'ল—ঈশ্বরই জানেন
অনেকে আবার তাদের স্মৃতিশক্তিরে হারায়
তাঁরা বরং সুখী যারা দুঃখ দূরে রাখেন
তাদের চেয়ে—এখন যারা নতুন ভাবনায়
এতশত সাবধানীতেও পাত্তা নাহি দেন
যদিও তারা মারা গেল পাগলা হয়ে ভুগে
ক্ষুন্নিবৃত্তি করতে চেয়ে বিচ্ছিরি হুজুগে।

81/ ৮১

And next they thought upon the master's mate,
As fattest. but he saved himself, because,

Besides being much averse from such a fate
There were some other rasons, the first was,
He had been rather indisposed of late,
And that which chiefly proved his saving clause.
Was a small present made to him at Cadiz.
By general subscription of the ladies.

এর পরেতে ভাবলো তারা নেতার সাথীর কথা
বেশ মোটা সে—কিন্তু কারণ সেটার বেঁচে থাকার
এমন তরো দুর্ভাগ্যের সে শিকার নয় অযথা
আরও অনেক কারণ ছিল—প্রথম খানি তার
সম্প্রতি তার হয়েছিল কিছু অসুস্থতা।
তা ছাড়া তার মুখ্য কারণ এমন ভাবে বাঁচার
একটা ছোট উপহার কার্ডিজে তাকে দেওয়া
মহিলাগনের চাঁদা তুলে হয়েছিল যা নেওয়া।

82/ ৮২

Of poor Pedrillo something still remained,
But was used sparinlgy,–some were afraid,
And others still their appetites constrain'd,
Or but at times a little supper made;
All except Juan, who throughout abstained,
Chewing a piece of bamboo, and some lead;
At length they caught two boobies, and a noddy,
And then they left off eating the dead body.

বেচারা পেড্রিলোর কিছু ছিল অবশেষ
ব্যবহার যার অনিয়মিত,—অনেকে বেশী ভীত
বাকী যাদের ক্ষুন্নিবৃত্তি হয়েও ছিল বেশ
মাঝে মাঝে একটু আধটু তবুও তা খেত
জুয়ানের কিন্তু বরাবরই নাই ও খাওয়ার লেশ
বাঁশটুকরো, সিসে কিছু কভুবা চিবোত।
দুটো বোকা, মূর্খ একটা পড়ল পরে ধরা
মৃতদেহ ভোজন করে ভাসল শেষে তারা।

৪3/ ৮৩

And if Pedrillo's fate should shocking be.
Remmember Ugolino condescends
To eat the head of his arch-enemy
The moment after he politely ends
His tale, if foes be food in hell, at sea
'Tis surely fair to dine upon our friends.
When shipwreck's short allowance grows too scanty,
Without being much more horrible than Dante.

পেড্রিলোর কপাল হলেও এমন বিষম
মনে রেখো - উগোলিনো পেত প্রসন্নতা
ঘোর শত্রুর মাথা খাওয়ার এ ছিল সময়—
বিনয় ভরে, মহূর্তে শেষ করেই কথকতা—
নগরে বা সাগরে যদি শত্রু ভোজ্য হয়
বন্ধু মেরে করলে ভোজন অন্যায়ও নহে তা—
জাহাজ ডুবির স্বল্প-সুযোগ কমে এল পরে
দান্তের চেয়েও বেশী বিশ্রী কি আর এমন করে।

৪4/ ৮৪

And the same night there fell a shower of rain,
For which their mouths gaped, like the cracks of earth
When dried to summr dust, till taught by pain,
Men really know not what good water's worth;
If you had been in Turky or in Spain,
Or with a famish'd boat's crew had your birth,
Or in the desert heard the camel's bell,
You'd wish yourself where Truth is–in a well.

এ রাতেতেই পড়ল ঝরে বৃষ্টি ফোঁটা কয়
মুখ গহ্বর খুলে গেল—ধরার ফাটল মত
নিদাঘ দিনের শুকনো ধূলোয়—পড়লে যাতনায়
বোঝে মানুষ ভাল জলের মূল্য যে হয় কত—
কেউ যদি বা তুরস্কতে কিংবা স্পেনে রয়

কিংবা কোনও ক্ষুধার্ত্ত না'য় নাবিক হয়ে জাত
অথবা যদি মরুতে শোনে উটের ঘন্টা ধ্বনি
সত্য কোথা নিহিত-কূপে-ভাববেই তক্ষুনি।

85/ ৮৫

If poured down torrents. but they were no richer
Until they found a ragged piece of sheet,
Which served them as a sort of spongy pitcher,
And when they deem'd its moisture was complete,
They wrugh it out and though a thirsty ditcher
Might not have thought-the scanty draught so sweet
As a full pot of porter, to their thinking
They ne'er till now had known the joys of drinking.

বৃষ্টি এল জোরে, সেটা এমন কিছু নয়—
ছেঁড়া নেকড়ার টুকরো পেল—হ'ল সমাধান
স্পঞ্জমত রাখতে ধরে কলসে যেমন রয়—
দেখল যখন জলে পুরো ভিজেছে সেইখান।
নিংড়ে নিয়ে—তৃষিত খুবই —পানের তরে লয়।
একটু হলেও, মিষ্টি এত করেনি কভু পান।
কলসভরা হলে যেমন তাদের বিচার মত—
এ অবধি জানে না কভু পানে যে সুখ এত।

86/ ৮৬

And their baked lips. with many a bloody crack
Suck'd in the moisture, which like nectar streamed,
Their throats were ovens, their swol'n tongues were black,
As the rich man's in hell, who vainly screamed
To beg the beggar, who could not rain back
A drop of dew. when every drop had seem'd
To taste of heaven-if this be true, indeed
Some Christians have a comfortable creed.

এবং তাদের শুকেনা ঠোঁট. রক্ত রেখা ঢের
পান করে সে ন্যাকড়া ভিজে—ঝরে অমৃত যেন

গলা যেন উনুন—এবং রং কালো জিভের
ধনী যেন নরকমাঝে, ব্যর্থ যার চেঁচানো
ভিক্ষুকেরে ভিক্ষা চেয়ে; উত্তর নেই এর
একটি ফোঁটা শিশির দিয়েও—যেন তা মাখানো
স্বর্গ সুধার স্বাদে—যদি সত্যি এমন হয়
খৃষ্টিয় কিছু এ বিশ্বাসে বিশ্বাসী নিশ্চয়।

87/ ৮৭

There were two fathers in this ghastly crew,
And with them, their two sons, of whom the one
Most robust and hardy to the view,
But he died early, and when he was gone,
His nearest messmate told his sire, who threw
One glance on him and siad, Heaven's be done'
I can do nothing' and he saw him thrown
Into the deep without a tear or groan.

হতভাগি ওই নাবিক দলে দু'জন ছিলেন পিতা
সঙ্গে তাদের দুইটি ছেলে—তার মাঝে একজন
তাগড়াই বেশ—কাঠাম বটে—এমনই দেখি তা
মরল কিছু আগে, এবং মরল সে যখন
চাইল পিতার সহায়তা, ঘনিষ্ঠ তার মিতা—
পলকে দেখে বলেন করো ঈশ্বরে স্মরণ- -
নিরুপায় আমি—এবং দেখল জলে দিল ফেলে
ছিল না তার গোঙানি কোনো— চোখ ভেজেনি জলে।

88/ ৮৮

The other father had a weaker child,
Of a soft cheek, and aspect delicate,
But the boy bore up long, and with a mild
And patient spirit held aloft his fate
Little he said, and now and then he smiled
As if to win a part from off the weight
He saw increasing on his father's heart
With the deep deadly thought that they must part

আর একজন যে বাবা ছিলেন তার ছেলে দুর্ব্বল
তুল্‌তুলে গাল, দুবলা বড় সকল অবয়ব
থাকল টিকে অনেক দিনই ভাবটি সুনির্মল
নম্র এবং ধৈর্য্যশীল, ভাগ্যবান ও সব—
কম বলত কথা, প্রায়ই হাসত অনর্গল
ভারের বোঝা কমাতে যেন কতই না সরব।
দেখছিল সে বাবার তার হচ্ছে হৃদয় ভারী
গভীর মারন দুশ্চিন্তায়—হবেই ছাড়াছাড়ি।

89/ ৮৯

And over him bent his sire, and never raised
His eyes from off his face, but wiped the foam
From his pale lips, and ever on him gazed,
And when the wished for shower at length was come
And the boy's eyes, which the dull film half glazed,
Bringhten'd and for a moment seem'd to roam
He squeezed from out a rag some drops of rain
Into his dying child's mouth–but in vain.

ঝুঁকল পিতা তার উপরে, তুললো নাকো আর
চক্ষুটি তার মুখের থেকে, ফেনাটি দিল মুছে
বিবর্ণ তার ঠোঁট হতে—তাকিয়ে অনিবার
আশা ছিল বৃষ্টি নামুক—যখন এসেছে
দেখল শিশুর চোখের পাতা আধেক পরিষ্কার
উজল্‌ হলে মনে হ'ল— বুঝি বা নড়েছে—
ন্যাকড়া থেকে নিংড়ে দিল কয়েক ফোঁটা জল
মুমূর্ষু তার ছেলের মুখে—হ'ল তা বিফল।

90/ ৯০

The boy expired,-the father held the clay,
And looked upon it long, and when at last
Death left no doubt and the dead burden lay
Stiff on his heart, and pulse and hope were past,
He watched it wistfully, until away

'Twas borne by the rude wave wherein 'twas cast;
Then he himself sunk down all dumb and shivering
And gave no sign of life, save his limbs quivering.

শিশুটি হ'ল গত, পিতা আগলে রাখে শব
তাকিয়ে দেখে অনেকক্ষণ—যখন অবশেষে
বুঝল মৃত নিশ্চিত এ—মৃতের বোঝা সব
কঠোর রহে হৃদয় জুড়ে, প্রাণ, আশা যায় ভেসে
উদাস চোখে তাকিয়ে থাকে একান্ত নীরব
নিদয় ঢেউ বাহিত হয়ে দূর পানে সে মেশে
এর পর সে ডুবল নিজে—নির্বাক, কম্পিত
প্রাণের কোনো সাড় ছিল না—দেহ যা বিচলিত।

91/৯১

Now overhead a rainbow, bursting through
The scattering clouds, shone, spanning the dark sea.
Resting its bright base on the quivering blue,
And all within its arch appeared to be
Clearer broad and waving, like a banner free,
Then changed like to a bow that's bent, and then
Forsook the dim eyes of these shipwrecked men.

মাথার পরে রামধনুটি উঠলো তেড়ে ফুঁড়ে,
ছড়ানো মেঘ উজল করে—ছাড়িয়ে সাগর কালো
উজল তার উৎস রাখি কম্পিত নীল পরে
সারা জগৎ খিলান তলে এমন টি দেখালো
সবার থেকে পরিষ্কার—বর্ণালী বিস্তারে
বিস্তৃত ও নড়ে— যেন ধ্বজা মুক্ত হলো—
তার পরেতে বদলে গিয়ে দেখাল ধনু বাঁকা
পরে হল জাহাজডুবি লোকের চোখে ফাঁকা।

92/ ৯২

It changed, of course, heavenly chamelon,
The airy child of vapour and the sun,

Brought forth in purple, cradled in vermillion,
Baptised in modern gold, and swathed in dun
Glitteing like crescents o'er a Turk pavillion,
And every colour into one,
Just like a black eye in a recent scuffle.
(For sometimes we must box without the muffle)

বদলালো যেন অবশ্য এক আকাশী বহুরূপী
বাষ্প এবং সৌর করের বায়ব সন্তান
জন্ম যেন বাসন্তী রঙে—সিঁদুরে দোলায় চাপি
গলানো সোনায় ধোয়ানো যেন তা বাদামীতে মোড়ানো
উজল বাঁকানো যেন তুরস্কে প্রান্তর এক ব্যাপি
সমস্ত রঙ বিধৃত যেন এ রঙে বাঁধানো
সাম্প্রত কোনো বিষাদ মাঝে চোখ একখানি কালো—
(গরম কাপড়ে আরাম ছাড়াই প্রায়ই লড়া ভালো।)

93/৯৩

Our shipwrecked seamen thought it a good omen
It is as well to think so now and then;
'T was an old custom of the Greek and Roman,
And may become of great advantage when
Folks are discouraged, and most surely no men
Had greater need to nerve themselves again
Than these. and so this rainbow looked like hope–
Quite a celestial kaleidoscope.

জাহাজডুবির নাবিকগণ ভাবল-এ সঙ্কেত
সুমঙ্গলের —মাঝে মাঝে ভালো এমন ভাবা
গ্রীসে এবং রোমে অতীতে রীতিই ছিল এতো
বিশেষ করে সাহস পেতে আশাহত হয় যে বা
এখন ছিল সেই খানেতে মানুষজন যতো
শক্তমনে দৃঢ় হবে, অনিচ্ছুক তায় কেবা
রামধনুটি দেখায় যেন মূর্ত্তিমতী আশা
স্বর্গাগত বৈচিত্রের বর্ণিল রূপ খাসা।

94/ ৯৪

About this time a beautiful white bird.
Web footed. not unlike a dove in size
And plumage. (Probably it might have erred
Upon its course) passed off before their eyes.
And tried to perch, although it saw and heard
The men within the boat, and in this guise
It came and went, and flutered round them till
Night fell-this seemed a better omen still.

এমন সময় চমৎকার একটি সাদা পাখি
সুবিন্যস্ত পদে ঘুঘুর মতো আদল নিয়ে
এবং পালক (সম্ভবতঃ ধরনে ত্রুটি রাখি)
উড়তে থাকে তাদের সবার চোখের সমুখ দিয়ে
নামতে চায়ও, যদিও সবাই নৌকা ছিল ঢাকি
দেখছিল সে, শুনেও ছিল—ছদ্মবেশ এ নিয়ে
এল গেল ঘুরল কতক তাদের সবে ঘিরে
যতক্ষণ না সন্ধ্যা এল—শুভ ভাবে সব এরে।

95/ ৯৫

But in this case also must remark,
'T was well this bird of promise did not perch,
Because the tackle of our shattered bark
Was not so safe for roasting as a church;
And had it been the dove from Noah's ark,
Returning there from her successful search,
Which in their way that moment chanced to fall
They would have eat her, olive brach and all

এমন অবস্থাতেও তবে মন্তব্য আমার
আশার দিশা এই পাখীটি বসলো নাকো দাঁড়ে
কারণ এখন ভগ্ন না-এর যা ছিল ব্যবহার
নিশ্চিত ঠাঁই দিল না তাকে গীর্জা যেমন করে
এমনও যদি হ'ত ও ছিল নোয়ার ই নৌকার

ফিরছে তথায় সফল হয়ে সকল খোঁজের পরে
এমনি যদি হ'ত হঠাৎ পাখিটি গেল পড়ে
তারা সবাই খেত তাকে অলিভ সহকারে।

96/ ৯৬

With twilight it again came on to blow,
But not with violence, the stars shone out,
The boat made way; yet now they were so low,
They knew not where nor what they were about;
Some fancied they saw land, and some said "No!"
The frequent fog-banks gave them cause to doubt–
Some swore that they heard breakers, others guns.
And all mistook about the latter once.

গোধূলি বেলায় এল আবার অল্প করে ঝড়
বিভীষিকার ছিল না কিছু, তারাও ফুটে ছিল
চলল সে না'ও—যদিও তার গতিটি মন্থর
চল্‌ছে কোথায় কিসের তরে বোঝা না যায় ভালো
কেউ ভাবল্ ঐতো ডাঙ্গা—বলে অবান্তর
বাকীরা সব,—দিগন্তের কুয়াসায় ভোগালো—
দৃঢ় প্রত্যয় করো ও ঢেউ—কেউ বলে বন্দুক
শেষটি একবার ঠিক ভাবে সব—ভুল করে উৎসুক।

97/৯৭

As morning broke, the light wind died away,
When he who had the watch sung out, and swore,
If'twas not land that rose with the sun's ray,
He wished that land he never might see more;
And the rest rubb'd their eyes, and saw a bay,
Or thought they saw, and shaped there course for shore;
For shore it was, and gradually grew
Distinct, high and palpable to view.

সকাল হলে হাল্‌কা বাতাস—সেটাও গেল মরে
যার নিকটে ঘড়ি ছিল—করল গান, শপথ

ছিল না স্থল—দেখা যা যায় সূর্য্য কিরণ পড়ে,
তীরভূমি আর যাবে না দেখা—এমনটি তার মত
বাকীরা চোখ ঘসে' দেখে উপসাগর-এ
অথবা ভাবে দেখেছে ঠিকই তীরভূমি আগত—
সত্যি ওটা তীরই ছিল স্পষ্ট ক্রমে হ'ল
সুস্পষ্ট, উঁচুও বেশ দৃষ্টি সীমায় এল।

৭৪/৯৮

And then of these some part burst into tears,
And others, looking with a stupid stare,
Could not yet separate their hopes from fears,
And seem'd as if they had no farther care;
While a few prayed (the first time for some years)
And at the bottom of the boat thete were
Asleep, they shook then by the hand and head,
And tried to awaken them, but found them dead,

এর পরেতে বেশ ক'জনের চোখে এলো জল—
বাকীরা সব বোকার মত তাকায় অবাক চোখে
ভয়ের থেকে আশাকে না আলাদা করা গেল
সত্যি যেন সামনে কোন কারণ নাই উদ্বেগে—
অনেকে বসে প্রার্থনাতে (ক' বছরে এই হ'ল)
নৌকাটির তলদেশে এবার তারা দেখে
ঘুমন্ত তিনজনে —তাদের তুলতে চেষ্টা করে
হাত আর মাথা নেড়ে— দেখে—সবাই গেছে মরে।'

77/৯৯

The day before, fast sleeping on the water,
They found a turtle of the hawk's-bill kind,
And by good fortune, gliding softly, caught her,
Which yielded a day's life and to their mind
Proved even still a more nutritious matter,
Because it left encouragement behind.
They thought that in such perils more than chance,
Had sent them this for their deliverence.

মূলতঃ যদি কারণ ছিল আত্মবলি দেওয়া
পেড্রিলোকে লবণ জলে অমন করে ধোওয়া।

103/ ১০৩

As they drew nigh the land, which now was seen
Unequal in its aspects here and there,
They felt the freshness of its growing green,
That waved in forest tops, and smoothed the air,
And fell upon their glazed eyes like a screen
From glistening waves, and skies so hot and bare–
Lovely seemed any object, that should sweep
Away the vast salt, dread, eternal deep.

তীরের পানে এগিয়ে এল, এখন গেল দেখা
অসমান সব এটা ওটা এদিক ওদিক জুড়ে
ক্রমে সবুজ তাজা মেজাজ হৃদয়ে হল আঁকা
অরন্যানীর আগার থেকে বাতাস মিঠে ঝরে
উজ্জ্বল সব চোখের 'পরে পর্দা যেন রাখা
উজল্ ঢেউএর এবং তপ্ত উন্মুক্ত অম্বরে
রম্য এখন তাই-ই—যা সরাতে সক্ষম
বিশাল, লোনা, ভয়ানক ঐ অনন্ত পরম।

104/ ১০৪

The shore looked wild, without a trace of man,
And girl by formidable waves but they
Were mad for land, and thus their course they ran
Though right ahead the roaring breakers lay :
A reef between them also now began
To show its boiling surf and bounding sprary.
But finidng no place for their landing better,
They ran the boat for shore, and overset her.

তীরে যেন বিভীষিকা, নেই সেথা লোকজন
ভীতিবহুল উর্মিমালার মেখলা বন্ধনে
ঠাণ্ডা পেতে পাগল তাই অধৈর্য্য উন্মন
গর্জমান ঢেউ থাকলেও সম্মুখে এক্ষনে
তারই মাঝে পাহাড়চূড়া দৃষ্ট হয় এমন
ছেটায় জোরে উষ্ণ ফেনা শীকরও সঘনে
তীরভূমে যে ফিরবে তরী ছিল না তার ঠাঁই
ব্যগ্র-হ'ল তীরে যেতে, তো ডুবে গেল সেইটাই।

105/ ১০৫

But in his native stream the Guadalquiver,
Juan to lave his youthful limbs was wont;
And having learnt to swim in that sweet river,
Had often turned the art to some account
A better swimmer you could scarce see ever
He could perhaps, have passed the Hellespont,
As once (a feat on which ourselves prided)
Leander, Mr. Ekenhead, and I did.

কিন্তু আপন পাশের নদী গুয়াদালকুইভার
পরিচিত যুবা জুয়ানের খুবই ভালো মতো
সেই শান্ত নদী'পরে শিখে সে সাঁতার
সে বিদ্যাতে হয়েছিল যথেষ্ট উন্নত
ওর চাইতে ভাল সাঁতারুর হদিশ্ পাওয়া ভার
হেলেসপন্ট পেরোতেও বা সফল সম্ভবতঃ
এক সময়ে (এ ব্যাপারে গর্ব ছিল ঢের)
সমান লিয়াণ্ডার, একেনহেড্ আর আমার সাঁতারের।

106/ ১০৬

So, here though faint, ematiated and stark,
He buoyed his boyish limbs, and strove to ply

With the quick wave, and gain, ere it was dark.
The beach which lay before him, high and dry :
The greatest danger here was from a shark
That carried off his neighbour by the thigh;
As for the other two, they could not swim,
So nobody on shore but him.

তাই যদিও অবসন্ন, সংজ্ঞাহীন ও ক্ষীণ
ভাসিয়ে তার শিশু শরীর চেষ্টা করে যেতে
ত্বরিতে সেই ঢেউ পেরিয়ে গত না হতে দিন
খুব উঁচু ও শুকনো তীরে ঐ যে সমুখেতে
ভয়ের কারণ ছিল কেবল হাঙ্গরে, যা সঙ্গীন
সঙ্গীর তার সরিয়ে নিল কাম্‌ড়ে উরুতে
আর যে দুজন বাকী তারা জানত না সাঁতার
কাজেই তীরে পৌঁছে ছিল সেই-ই, কেউ না আর।

107/ ১০৭

Nor yet had he arrived but for the oar,
Which providentially for him, was washed
Just as his feeble arms could strike us more,
And the hard wave overwhelm'd him as't was dashed
Within his grasp; he clung to it, and sore
The waters bit while he thereto was lahsed;
At last, with swimming, wading, scrambling, he
Rolled on the beach, half senseless, from the sea

পারত না সে যেতে হোথা—না থাকলে এক দাঁড়
ভাগ্যক্রমে সামনেতে তার পড়ল সেটা এসে
দুর্বল তার হাত পা যখন পারছিল না আর
দারুন ঢেউ এ বিপর্য্যস্ত—যাচ্ছিল সে ভেসে
সামনে এলে ধরল সেটা খুব জোরে এবার
জলের তোড়ে ক্রমে ক্রমে এল সে তীর দেশে—

অবশেষে সাঁতরে, ঘস্‌ড়ে, হামাগুড়ি দিয়ে
তীরভূমিতে গড়ালো, আধো সংজ্ঞাবিহীন হয়ে।

108/ ১০৮

There, breathless, with his digging nails he clung
Fast to the sand, lest the returning wave
From whose reluctant roar his life he wrung,
Should suck him back to her insatiate grave;
And there he lay, full length, where he was flung,
Before the entrance of a cliff-horn cave,
With just enough of life to feel its pain,
And deem that it has saved, perhaps, in vain.

প্রশ্বাসহীন,—আঁচড়ে নখে বালুতে জোরে ধরে
দারুন ভয়ে—যদি সে ঢেউ আবার তারে টানে
যার হাত থেকে জীবন ফিরে পেয়েছে যাহোক করে—
গিলে নিতো অতৃপ্ত তার সলিল কবর পানে—
থাকলো শুয়ে ছড়িয়ে শরীর যেমন তেমন পড়ে।
এবড়ো খেবড়ো গুহামুখ এক-ব্যাদিত সেইখানে—
যাহোক একটু জ্ঞান থাকতে পাচ্ছিল যন্ত্রণা
মনে হ'ল বাঁচল, কিন্তু ক্ষীণ সে সম্ভাবনা।

109/ ১০৯

With slow and staggering effort he arose,
But sunk again upon his bleeding knee,
And quivering hand; and he looked for those
Who long had been his mates upon the sea,
But none of them appeared to share his woes
Save one a corpse from out of the famished three,
Who died two days before, and now had foun'
An unknown barren beach for burial ground.

কষ্ট করে ধীরে ধীরে উঠলো একটুখানি
রক্তঝরা হাঁটুর পরে আবার গেল পড়ে
কম্পিত হাত প্রসারিত করল ও চাহনি
সমুদ্রেতে দিল যারা সঙ্গী—তাদের তরে—
কিন্তু কেউই ভাগ করে তার নিল না দুঃখখানি
একটি ছাড়া, ওতিন জনের, গেছল্ যারা মরে—
দুদিন আগে মরেছিল সে, এখন ও নির্জনে
অচেনা তীরে জুটবে কবর—এমন আশা মনে।

110/ ১১০

And as he gazed, his dizzy brain spun fast,
And down he sank; and as he sunk, the sand
Swam round and round, and all his senses passed
He fell upon his side, and his stretched hand
Drooped dripping on the oar, (Their jury-mast)
And like a withered lily on the land
His slander frame and pallid aspect lay,
As fair a thing as e`er was formed of clay.

তাকাল যখন তখন তার মাথাটি গেল ঘুরে
ডুবছিল সে-এবং এখন ডুবার সাথে সাথে
বালুর রাশি ঘিরল তারে, জ্ঞান গেল তার দূরে
পার্শ্বোপরি পড়ল, তখন প্রসারিত তার হাতে
(অস্থায়ী মাস্তুলের) সেই দাঁড়ের প'রে পড়ে
শুকিয়ে যাওয়া লিলির মতো ওই সে প্রান্তরেতে
বিবর্ণ তার শীর্ণ দেহ্ থাক্‌ল প্রলম্বিত
সুন্দরতম সেরা বস্তু—কর্দ্দমে নির্মিত॥

111/ ১১১

How long in his damp trance young Juan lay
He knew not, for the earth has gone for him,
And time had nothing more of night or day

For his congealing blood. and senses dim;
And how this heavy faintness passed away
He knew not. till each painful pulse and limb
And tingling vein, seem'd throbling back to life.
For Death, though vanquished, sitll retired with strife

কতক্ষণ যে থাকল জুয়ান অনুষ্ণ অজ্ঞান
জানল না সে, কারণ তখন পৃথ্বি গেছে মুছে
সময় বোধ ছিল নাকো রাত বা দিনমান
রক্ত ছিল ঠাণ্ডা জমাট, জ্ঞান গুলিয়ে গেছে—
গভীর তাহার অসাড়তার কিসে যে অবসান
তাও অজানা, যাবৎ না তার নাড়ীর দেহের কাছে
এবং সজাগ শিরার মাঝে প্রাণের পেল সাড়া
না মরলেও থেকে গেল বিভ্রান্তির তাড়া।

112/ ১১২

His eyes he open'd, shut, again unclosed,
For all was doubt and dizziness, me thought
He still was in the boat, and had but dozed,
And felt again with this his depair o'erwrought,
And wished it death in which he had reposed,
And then once more his feelings back were brought
And slowly by his swimming eyes was seen
A lovely female face of seventeen.

খুলল সে চোখ, বুজল আবার, আবার দিল খুলে
সন্দেহ ও অবসাদে তার কারণ মনে হয়
ভাবছিল সে না—এই আছে পড়েছে ঘুমে ঢুলে
পড়ল আবার হতাশ হয়ে রক্ষা পাবার নয়
ইচ্ছা করে বরং ভালো মৃত্যু এখন হলে—
খানিক পরে পুনরায় তার জ্ঞান হ'ল উদয়
ধীরে ধীরে সাঁতারু চোখে দেখল সে তখন
রমণী মুখ-সতেরো বয়স—সুন্দরী একজন।

113/ ১১৩

'Twas bending close o'er his, and the small mouth
Seemed almost prying into his for breath:
And chafing him, the soft warm hand of youth
Recalled his answering spirits back from death;
And, bathing his chill temples, tried to soothe
Each pulse of animation, till beneath
Its gentle touch and trembling care, a sigh
To these kind efforts made a low reply.

ঘন হয়ে ঝুঁকে ছিল মুখের প'রে তার
ছোট সে মুখ, তার মুখেতে প্রশ্বাস আশ্বাসে
উষ্ণ নম্র কিশোর বাহু মর্দ্দিত করবার
ফলে যেন মৃত্যু হতে জীবন পথে আসে
ঠাণ্ডা কপাল ধুইয়ে দিল প্রশান্তি দেওয়ার
প্রতি অঙ্গ প্রাণিত করার পবিত্র বিশ্বাসে
নম্র পরশ, ভীরু যতন দিল; এবং পরে
একটি শ্বাসের সদয় পরশ পেলো তার উত্তরে।

114/ ১১৪

Then was the cordial poured, and mantle flung
Around his scare-clad limbs, and the fair arm
Raised higher the faint head whicho'er it hung;
And her transparent cheek, all pure and warm,
Pillowed his death like forehead, then she wrang
His dewy curls, long drenched by every strom;
And watched with eagerness each throb that drew
A sigh from his heaved bossom–and hers too.

তারপরেতে পড়ল দাওয়াই, এবং ঢিলে জামায়
ভয়ার্ত তার শরীর পরে এবং কচি হাতে
ধরল তুলে জ্ঞানহীন মাথা, হাতের পরে থামায়
সুস্বচ্ছ তার গণ্ড উষ্ণ—পবিত্রতার সাথে
রাখল সে তার মৃত্যুসম কপালে; নিংড়ায়

শিশির ধোওয়া কুঞ্চিত কেশ, সিক্ত যা ঝড়েতে
আকৃতি নিয়ে তাকায় তার প্রতিটি স্পন্দনে
পড়ল একটা আশার শ্বাস-মেয়েটিরও সেইক্ষণে।

115/ ১১৫

And lifting him with care into the cave.
The gentle girl, and her attendant–one
Young, yet her elder, and brow less grave,
And more robust figure--then began
To kindle fire, and as the new flames gave
Light to the rocks that rafed them, which the sun
Had never seen, the maid or whatsoe'er
She was appeared distinct, and all, and fair.

তুললো তাকে যত্ন করে গুহাতে গেল নিয়ে
সেই মেয়েটি—এবং তার এক পরিচারিকায়
কচি হ'লেও বয়সে বড়—পোড়া কপাল মেয়ে
দজ্জাল তার চোহারখানা, চেষ্টা করে যায়
জ্বাল্‌তে আগুন—যখন আলো পড়ল গুহায় গিয়ে
পাহাড় পেলো আলো, ছিল গুহা যার তলায়
রোদ কখনো পড়েনি সেথা, যাহোক অতঃপর
দেখাল বেশ পরিচ্ছন্ন, চমৎকার সুন্দর।

116/ ১১৬

Her brow was overhung with coins of gold,
That sparkled o'er the auburn of her hair,
Her clustering hair, whose longer locks were rolled
In braids behind, and though her stature were
Even of the highest for a female mould,
They nearly reached her heel: and in her air
There was a something which bespoke command,
As one who was a lady in the land.

কপালে তার ঝোলানো অনেক মুদ্রা স্বর্ণময়
উজ্জলরূপে প্রলম্বিত পিঙ্গল অলকে

গুচ্ছ চুলের পুঞ্জরাশি ছড়ানো পিঠময়
বিনুনি হয়ে—যদিও তার দৈর্ঘ্য সবার থেকে
অনেক বড়ো—সাধারণতঃ মেয়েদের যেমন হয়
দীর্ঘ, অলক রাশি প্রায় তার স্পর্শ করে পা'কে
আদল তার এমন ধারা যেন আদেশকারী
যেন সে ঐ সাম্রাজ্যের অনন্যা এক নারী।

117/ ১১৭

Her hair, I said, was auburn; but her eyes
Were black as death, their lashes the same hue.
Of downcast length, in whose silk shadow lies
Deepest attraction, for when to the view
Forth from its raven fringe the full glance flies,
Ne'er with such force the swiftest arrow flew;
'Tis as the snake late coil'd who pours his length
And hurls at once his venon and his stength.

চুল, বলেছি—তামাটে রঙ্—কিন্তু আঁখিদ্বয়
মৃত্যু সমান কালো এবং পাতার রঙ্ ও একই
অবনত দৈর্ঘ্যেতে যার রেশমী আভা রয়
দারুণ আকর্ষনীয় কারণ কালো ঝালর ছাড়ি
দৃষ্টিটি তার যবে পরে দৃষ্ট কারো হয়
ত্বরিতগতি তীরের থেকে দ্রুতগতি তো হয়ই—
সাপিনী যেন গুটিয়ে ছিল—হঠাৎ উঠে ফুঁসে
চড়া বিষ তার ছড়িয়ে দেয় দৃপ্ত অবশেষে।

118/ ১১৮

Her brow was white and low, her check's pure dye
Like twilight rosy still with the set sun;
Short upper lip–sweet lips that made us sigh
Ever to have seen such; for she was one
Fit for the model of a statuary,
(A race of mere imposters, when all's done–

I have seen much finer women. ripe and real.
Than all the nonsence of their stone ideal.)

ভুরুটি তার শুভ্র, খাটো গন্ডেরই ধরন
গোধূলিসম গোলাপী যেন, সূর্য্য গেলে পাটে—
ওষ্ঠ ছোট. ওষ্ঠাধর দীর্ঘ-শ্বাসের ই কারন
মনে হয় তা কেবল যেন মূর্ত্তিতেই খাটে
(ওরা একটা প্রতারক জাত, কারণ অবারণ
ওদের নিয়ে দুর্ঘটনা অনেক গেছে ঘটে—
অনেক ভালো নারী দেখেছি-পূর্ণ ও নিখুঁত
প্রস্তরীভূত আদর্শ সম নয় তারা অদ্ভুত।)

119/ ১১৯

I'll tell you why I say so, for 'tis just
One should not rail without decent casue :
There was an Irish lady, to whose bust
I ne'er saw justice done, and yet she was
A frequent model, and if e'er she must
Yield to stern Time and wrinkling Nature's laws,
They will destroy a face which mortal thought
Ne'er compassed, nor less mortal chisel wrought.

কেন আমি বল্‌ছি এসব—কারণ ঠিকই আছে
সত্যি কারণ ছাড়া এসব বলা উচিত নয়
আইরিশ এক মহিলার যে আবক্ষ রূপ আছে
আসলে যা করা হয়েছে-যথার্থ তা নয়
তবুও তা তো আদর্শই অনেকের কাছে
কঠোর কালের ক্রুর প্রকৃতির শিকারও যদি হয়
এরা সবই হলেও যাহোক দারুন মনোহরা
নর-চিন্তন অথবা মর-ছেনি দিয়ে গড়া।

120/ ১২০

And such was she. the lady of the cave.
Her dress was very different from the Spanish.

Simpler, and yet of colours not so grave,
For, as you know, the Spanish women banish
Bright hues when out of doors, and yet while wave
Around them (What I hope will never vanish)
The basquina and the mantilla they
Seem at the same time mystical and gay.

এমন ছিল ঐ মেয়েটি গুহা মানবী,
পোষাক তার অন্য রকম স্পেনীয় আদৌ নয়
সাদাসিধা এবং খুবই হালকা রঙের সবই
কারণ জেনো স্পেনের মেয়ের অভ্যাসই ওই হয়
বাইরে গেলে বাতিল করে রঙচঙে পোষাক-ই
অথচ পরে সর্বময় (চলেও এ নিশ্চয়)
জোব্বা এবং বোরখা যত সর্ব সময় ধরে
যা সব তাদের বিস্ময়কর—উল্লসিতও করে।

121/ ১২১

But with our damsel this was not the case;
Her dress was many coloured, finely spun;
Her locks curled negligently round her facc,
But through them gold and gems profusely shone;
Her gridle sparkled, and the richest lace
Flowed in her veil, and many a precious stone
Flashed on her little hand; but what was shocking,
Her small snow feet had slippers, but no stocking.

কিন্তু এই কুমারীটি এমন ধারা নয়—
পোষাকটি তার বহু রঙের, বুননও সুন্দর
অযত্নশীল অলকরাশি শোভে মুখময়
স্বর্ণ এবং রত্ন সকল শোভে তার অন্তর
উজ্জ্বল তার বন্ধনী আর ফিতে শোভাময়
ঘোমটাতে তার—এবং দামী মুক্তারা বিস্তর
জাজ্বল্য হস্তেতে তার; কিন্তু দুঃখের কথা
তুষার সাদা পা'য়ে ছিল মোজাবিহীন জুতা।

122/১২২

The other female's dress was not unlike.
But of inferior materials : she
Had not no many ornaments to strike
Her hair had silver only, bound to be
Her dowry; and her veil. in form alike.
Was coarser, and her air, though frim, less free
Her hair was thicker, but less long, her eyes
As black, but quicker and smaller size.

সঙ্গীনিটির পোষাক ছিল প্রায় একই রকম—
যদিও তা সব সস্তা কিছু উপাদানে গড়া
গহনা এত ছিল না যে জানাবে সম্ভ্রম
চুলে ছিল রূপা কেবল যৌতুকের পসরা
বোরখা ছিল একই রকম যদিও দামে কম
ভঙ্গী ছিল দৃপ্ত হলেও আড়ষ্টতায় মোড়া
চুল যদিও ঘনতর; কিন্তু অনেক খাটো
চক্ষু কালো, চঞ্চলও বেশ, কিন্তু অনেক ছোট।

123/ ১২৩

And these two tended him, and cheered him both
With food and raiment, and those soft attentions,
Which are (as I must own) of female growth,
And have ten thousand delicate inventions :
They made a most superior mess of broth,
A thing which poesy but seldom mentions,
But the best dish that e'er was cooked since Homer's
Achilles ordered dinner for new comers.

এই দু'জনে আদর করে করল খুশী তারে
খাদ্য দিল, পোষাক দিয়ে এবং যতন মৃদু
যে গুলি সব (আমারও থাকুক) মানায় রমণীকে
হাজার রকম পরিচর্য্যা, নম্রতাতেই শুধু

দিল তাকে উৎকৃষ্ট এক পানীয় তৈরী করে
এমন যা কেউ কবিতাতে লেখেনি আদৌ—
খাদ্য ছিল ভালো এত এমন যতন করে'
হোমারের একিলিস্ যা করেছিল নবাগতদের তরে।

124/ ১২৪

I'll tell you who they were, this female pair,
Lest they should seem princesses in disguise;
Besides, I hate all mystery, and that air
Of clap-trap, which your recent poets prize;
And so, in short, the girls they really were
They shall appear before your curious eyes
Mistress and maid; the first was only daughter
Of an old man, who lived upon the water.

বলব সবই, কারা ছিল এই মহিলাদ্বয়
পাছে তাদের মনে হয় রাজকুমারী ছদ্মবেশে
তা ছাড়া আমি ঘৃণাকরি যা রহস্যময়
মিছে নিছক আগ্রহী নবীন কবি যা ভালবাসে
ছোট্ট করে বলতে গেলে মেয়েরা কেউ নয়
কৌতূহলী চোখে ওদের পরিচয় প্রকাশে—
একটি প্রভু, আরটি সাথী—প্রথমটি যার মেয়ে
বৃদ্ধ সে এক—থাকত সে প্রায় সাগরবাসী হয়ে।

125/ ১২৫

A fisherman he had been in his youth,
And still a sort of fisherman was he :
But other speculations were, in sooth
Added to his connexion with the sea.
Perhaps not no respectable, in truth,
A little smuggling, and some piracy,
Left him at last, the sole of many masters
Of an ill-gotten million of piasters.

যুবক যখন ছিল তখন ছিল সে এক জেলে
জেলে বলতে যেমন বোঝায়, তেমনটা ঠিক নয়
সত্যি কথা বলতে কি, এ অনুমান ঠিক হলে
সমুদ্র সাথে যুক্ত ছিল আরও কিছু বিষয়
সম্মানের নয় সম্ভবতঃ—সত্যিই দিই বলে
জলদস্যুতা অল্প ছিল, চোরাইও তেমন নয়
যার ফলেতে হ'ল শেষে গুরুর গুরু ও
অসদুপায়ে পাওয়া মালিক লক্ষ কোটিরও।

126/ ১২৬

A fisher, therefore was he–though of men,
Like Peter the Apostle and he fished
For wandering mechant vessels, now and then
And sometimes caught as many as he wished :
The cargoes he confiscated, and gain
He sought in the slave-market too, and dished
Full many a morsel for that Trukish Trade,
By which, no doubt, a good deal may be made.

শিকারী ঠিকই তবে কিনা শিকারী মানুষের
দেবপ্রতিভু পিতর সম করতো সে শিকার
ব্যবসায়ীদের জাহাজ গেলেই—এমন হ'ত ঢের
কখনো বা ধরত অনেক যেমন খুশী তার,
মালপত্র লুঠ করত—কখনো বা ফের
দাসব্যবসায় গড়ত পাহাড় প্রচুর মুনাফার
তুর্কীসুলভ এই ব্যবসায় কুড়িয়ে ছিটে ফোঁটা
সন্দেহ নাই, করাই যায়—ভালই লাভ মোটা।

127/ ১২৭

He was a Greek, and on his isle had built
(One of the wild and smaller cyclades)
A very hundsome house from out his guilt,
And there he lived excedingly at ease;

Heaven knows what cash he got, or blood he spilt.
A sad old fellow was he, if you please,
But this I know, it has a spacious building,
Full of barbaric carving, paint and gilding.

সে ছিল গ্রীক দ্বীপে আপন গড়ল বিরাট বাড়ী
( সাইক্লেডসের অনেক গুলির, ছোট্ট বুনো এক)
চমৎকার, ও অনেক পাপের ফসল এ তাহারই
এবং সেথা স্বাচ্ছন্দ সে পেয়েছে অনেক
কত টাকা যে পেল সে, কত রক্ত দিল ঝরি
জানেন ঈশ্বর, কিন্তু সে এক দুঃখী মানবক।
এটা জানি বাড়িটা ছিল অনেক জায়গা জোড়া
বাজে নক্সায়, ছবিতে আর সোনাদানায় মোড়া।

128/ ১২৮

He had an only daughter, called Haidee,
The greatest heiress of the Eastern Isles;
Besides, so very b‹ "ıtiful was she,
The dowry was as nothing to her smiles;
Still in her teens, and like a lovely tree
She grew to womanhood, and between whiles
Rejected several suitors, just to learn
How to accept a better in his turn.

তার ছিল একমাত্র মেয়ে নামটি হেইডি
পূর্ব দ্বীপাবলীতে ছিল পূর্ণ অধিকার
তাছাড়া সে সত্যি ছিল এমন সুন্দরী
হাসিতে তার মলিন হ'ত সব কিছু সম্ভার
উনিশ পুরো নয় তরুনী, তরুর মতন-ই
ক্রমে বেড়ে পূর্ণ নারী, এখনি তাহার
প্রেমিক অনেক বাতিল হল, এমনি করে দেখে
কেমন করে বাছবে সে তার সবার সেরাটিকে।

129/ ১২৯

And walking out upon the beach. below
The cliff towards sunset. on the day she found.
Insensible not dead, but nearly so–
Don Juan. almost famished and half-drown'd:
But being naked, she was shocked. you know.
Yet deemed herself in common pity bound.
As far in her lay, To take him in,
A stranger dying. with so white a skin.

তীরের উপর ভ্রমণ কালে খাড়া পাহাড় তলে,
সন্ধ্যা সময় ঐ দিবসে পড়ল চোখে তারই
জ্ঞানহীন এক নয়কো মৃত—মৃতই বলা চলে
ডন জুয়ানে, আধেক যুবা এবং অনাহারী
উলঙ্গও—জানই ভালো দুঃখিত তার ফলে
ওর উপরে করুনা তার উথলে উঠে ভারী
সম্পূর্ণ সরল মনে আনল্ তারে ঘরে।
শুভ্র এমন গাত্রবরণ বিদেশী পাছে মরে।

130/ ১৩০

But taking him into her father's house,
Was not exactly the best way to save,
But like conveying to the cat the mouse,
Or people in a trance into the grave;
Because the good old man had no much *vous*
Unlike the honest Arab thieves, so brave
He would have hospitably cured the stranger,
And sold him innstanlty when out of danger

কিন্তু তাকে এনে রাখা পিতার নিজালয়ে
ছিল না তাকে রক্ষা করার প্রকৃষ্ট উপায়
মার্জারের সামনে যেন ইদুরে আনা বয়ে
কবরেই বা আনা কাকেও যে জন মৃতপ্রায়

ভদ্র বুড়োর অনেক ফিকির ছিল এ সময়ে
ছিল না তা সাহসী সাধু আরবি চোরের ন্যায়
আপ্যায়নে বিদেশী জনে আরোগ্য সে করে
অবিলম্বে বেচে দেবে সুস্থ হলে পরে।

131/ ১৩১

And therefore, with her maid, she thought it best
(A virign always on her maid relies)
To place him it the cave for present rest :
And when, at last, he opened his black eyes,
Their charity increased about their guest :
And their compassion grew to such a size
It opened half the turnpike gate to heaven,
(St. Paul says, tis the toll which must be given)

তাইতো সে তার সাথীর সাথে ভাবলো—এই ই ভালো
(কুমারীরা পরিচারিকায় সর্বদা বিশ্বাসে)
আপাত বিশ্রামের তরে তারে গুহাতে আনালো—
পরে যখন কালো চোখ তার খুলল অবশেষে
আগন্তুকের প্রতি মায়া অনেক বেড়ে গেলো—
করুনা তাদের বেড়ে গেল এমনই যে শেষে
স্বর্গে যাবার প্যাচালো দ্বার-আধেক গেল খুলে
(সন্ত পল্ বলেন—মূল্য এমন খুবই দেওয়া চলে)

132/ ১৩২

They made a fire, but such a fire as they
Upon the moment could contrive with such
Materials as were cast up round the bay,
Some broken planks, and oars, that to the touch,
Were nearly tender, since so long they lay
A mast was almost crumbled to a crutch;
But, by God's grace, here wrecks. were in such plenty,
That there was fuel to have furnished twenty.

এবার তারা জ্বাললো আগুন বিশেষ ধরনের
এমন সময় যা পেল তাই দিয়ে অতঃপর
তীরের 'পরে ছড়িয়ে থাকা বস্তুসমুহের
তক্তা কিছু, ভাঙা দাঁড় আর যা ছিল সত্বর'
দাহ্য দারুন—কারণ তারা বস্তু ঢের দিনের
মাস্তুল ভেঙে যষ্টি হয় খঞ্জের নির্ভর;
ভগ্নাবশেষ এত ছিল যে ঈশ্বরের কৃপায়
কুড়ি খানেক এমন আগুন জ্বালানো তাতে যায়,

133/ ১৩৩

He had a bed of furs, and a pelisse,
For Haidee stripped her sables off to make
His couch : and that he might be more at ease
And warm, in case by chance be should awake,
They also gave a patticoat apiece,
She and her maid, and promised by day-break
To pay him a fresh visit, with a dish
For breakfast, of eggs, coffee, bread and fish.

বিছানা হল ফারের এবং রেশমী পোষাকের
হেউডি ত্যজে পশমী পোষাক তার আরামের তরে
ব্যবস্থা তারা করা হল উষ্ণ আরামের
ঘুমের ব্যাঘাত পাছে ঘটে এমনটি ভয় করে'
বক্ষবন্ধনীও দিল দুইটি দু'জনের
শপথ করে অতঃপর সকাল হলে পরে
আবার তারা আসবে এবং আনবে প্রাতঃরাশ
ডিম, কফি ও রুটি এবং মৎস্যও একরাশ।

134/ ১৩৪

And thus they left him to his lone repose,
Juan slept like a top, or like the dead,
Who sleeps at last perhaps (God only knows)
Just for the present; and in his lulled head
Not even a vision of his former woes,

Throbb'd in accursed dreams, which sometimes spread
Unwelcome vision of our former years
Fill the eye, cheated, opens thick with tears.

এবার তারা ত্যজলো তাকে বিশ্রামে একেলা
জুয়ান ছিল গভীর ঘুমে—অথবা যেন মৃত
(ঈশ্বর জানেন) হয়তো শুধু ঘুমলো এইবেলা
এলো না তার মাথায় যা এতো যত্নতে লালিত
পুরানো কোনো ব্যথার কথার আদৌ ছায়া ফেলা
অভিশপ্ত স্বপন মাঝে প্রায়ই যা নিরত
অতীত দিনের অবাঞ্ছিত স্মৃতি জাগিয়ে তোলে
প্রতারিত চোখ অশ্রুধারায় ভরে' না যাবৎ খোলে।

135/ ১৩৫

Young Juan slept all dreamless : but the maid,
Who smoothed his pillow, as she left the den
Looked back upon him, and a moment stayed
And turn'd, behaving that he called again.
He slumbered, yet she thought, at least she said
(The heart will sleep even as the tounge and pen)
He had pronounced her name–but she forgot
That at this moment Juan knew it not.

স্বপন বিহীন ঘুমায় জুয়ান, এবং কুমারটী
উপাধানে বুলিয়ে সোহাগ বাইরে যেতে গিয়ে
পিছন ফিরে দেখল তাকে, মূহুর্তে একটিই
থামল্ এবং ঘুরল, নিজে আহুত ভেবে নিয়ে
ঘুমায় জুয়ান, ভাবলো মেয়ে-বলল্ তো বটেই
(জিভের মত, কলম সম, ভুল হয়ও হৃদয়ে)
সে নাকি তার নাম বলেছে—কিন্তু এ তার ভুল
তখনো জুয়ান জানত না তা—ঘুমায় সে বিলকুল।

136/ ১৩৬

And pensive to her father's house she went,
Enjoining silence strict to Zoe, who

Better than her knew what. in fact she meant
She being wiser by a year or two :
A year or two's an age when rightly spent.
And Zoe spent hers, as most women do.
In gaining all that useful sort of knowledge,
Which is acuired in nature's good old college.

ভরাক্রান্ত হৃদয়ে সে তার পিতার ঘরে আসে
জো-এর কাছে পুরোপুরি থাকল সে নিশ্চুপ
জো কিন্তু জানতো ভালই—কি তার মনে ভাসে
দু'এক বছরের বেশী অভিজ্ঞ চালাক ছিল খুব
দু'বছর কাটলে ভালো—জেনো পাঠক তা সে
আর মেয়েরা যেন কাটায় জোও ঠিক সে রূপ
কাটিয়ে ছিল পেয়েও ছিল অনেক বেশী জ্ঞান
প্রকৃতির প্রাচীন পাঠশালাতে যেমন সবাই পান।

137/ ১৩৭

The morn broke, and found Juan slumbeing still
Fast in his cave, and nothing clashed upon
His rest; the rushing of the nighbouring rill,
And the young beams of the excluded sun,
Troubled him not, and he might sleep his full.
And need he had of slumber yet, for none
Had suffered more--his hardships were comparative
To those related in my granddad's Narative.

সকাল হ'ল, জুয়ান ছিল তখনো ঘুমিয়ে
গভীর ঘুমে, গুহার মাঝে অবিঘ্ন বিশ্রামে
ছোট্ট নদী বইছিল যা একটুকু দূর দিয়ে
এবং কচি কিরণমালা গুহার পানে নেমে
ঘুমোল সে পুরোপুরি দেয় নি জাগিয়ে
আরও ঘুমের দরকার তার-এখ্খুনি না থেমে
কারণ এতো ভুগেনি কেউ—এ ভুগার উপমান
আমার দাদুর বিবৃতিতে যেমন তরো পান।

138/ ১৩৮

Not so Haidee. she sadly tossed and tumbled,
And stared from her sleep, and turning o'er
Dreamed of a thousand wrecks o'er which she stumbled,
And handsome corpses strewed upon the shore;
And woke up her maid so early that she grumbled,
And called her father's old slaves up, who swore
In several oaths–Armenian, Turk and Greek–
They know not what to think of such a freak.

হাইডি কিন্তু এমনটি নয়—দুঃখিত চঞ্চল
ঘুমের সুরুর সময় থেকে স্বপ্ন হাজার দেখে
জাহাজ ডুবির যার 'পরে সে হোঁচট খেয়েছিল
সুন্দর সব মৃতদেহ ছড়িয়ে তীরে রেখে
ঘুম ভাঙাল পরিচারিকার বিরক্ত সে হ'ল
বাপের বুড়ো চাকরদেরও অবশেষে সে ডাকে—
করল যারা অনেক শপথ—আর্মানি, টার্ক, গ্রীক
বিহ্বল হল—এ ডামাডোলে কি করা যে ঠিক।

139/ ১৩৯

But up she got, and up she made them get,
With some pretence about the sun, that makes
Sweet skies just when she rises, or is set;
And 'ts no doubt, a sight to see when breaks
Bright Phoebus, while the mountains she when wet
With mist, and every bird with him awakes,
And night is flung off like a mounting suit
Worn for a husband, or some other brute.

উঠলো নিজে, ঘুম ভাঙাল সবার অতঃপর
সূর্য্যি উঠে গেছে—এমন করল অজুহাত
ওঠার কিংবা ডোবার সময় যা করে সুন্দর
আকাশখানি—সত্যি যাতে হয় দৃষ্টিপাত

উজল ফিবাস, ছড়ায় যবে সিক্ত পাহড়' পর,
কুয়াশামেশা, পাখী সবও জাগে সবার সাথ,
রাত্রি সরে দূরে কোনো ক্রন্দসীরই প্রায়
স্বামীর কিংবা পশুর কোনো জ্বালায় সে পালায়।

140/ ১৪০

I say. the sun is a most glorious sight.
I've seen him rise full oft, indeed of late
I have sate up on purpose all the night,
Which lastens, as physicians say one's fate;
And so all ye, who would be in the right
In health and purse, begin your day to date
From day break, and when coffined at fourscore.
Engrave upon the plate, you rose at four

আমার মতে সূর্য্য বড়ো দৃশ্য চমৎকার
দেখেছি তাকে উঠতে পুরো-যদিও দেরী করে
কখনো বা বসে বসেই রাত করেছি পার
চিকিৎসকে বলেন—এতে ভাগ্য নাকি ফেরে
চাহেন যদি আপনারা সব থাকতে পরিষ্কার
স্বাস্থ্যে এবং স্বাচ্ছন্দে তবে দেন আজ সুরু করে
সকাল থেকেই-ভরা হলে আয়ত বাক্সেতে
ফলকে লেখা হবে, উনি উঠতেন ভোর চারটাতে।

141/ ১৪১

And Haide met the morning face to face.
Her own was freshest, though a feverish flush
Had dyed with it with the healing blood, whose race
From heart to cheek is curbed into a blush
Like to a torrent which a mountain's base,
That overpowers some Alpine rivers' rush,
Checks to a lake whose waves in circles spread;
Or the Red Sea–but the sea is not red.

হেউডি উঠে সকালটাকে দেখল সরাসরি
মুখ যদিও তাজা তবু—বিবর্ণ এক ঘোরে
রাঙানো যা রক্ত দিয়ে টাটকা পুরাপুরি
রীতিই যাদের গণ্ড থেকে হৃদয় এমন করে
বর্ষা মুখর পাহাড়তলে পূর্ণ যেমন ভরি,
আলপাইনের নদীর স্রোতে হ্রদ বা কোনো ভরে
ঢেউগুলি যার বৃত্ত সকল ছড়ায় সকল দিক্
অথবা লোহিতসাগর,—যার জল নয় লাল ঠিক্।

142/ ১৪২

And down the cliff the island virgin came,
And near the cave her quick light footsteps drew
While the sun smiled on her with his first flame,
And young Aurora kissed her lips with dew,
Taking her for a sister; just the same
Mistake you would have made on seeing the two,
Although the mortal, quite as fresh and fair,
Had all the advantage too, of not being air.

দ্বীপ কুমারী নামল নীচে পাহাড় চূড়া হতে
ত্বরিৎ তার পদপাতে এলো গুহার কাছে—
রোদ হাসে তার শরীর 'পরে প্রথম কিরণপাতে
সকাল দিল শিশির চুমোয় ঠোঁট দুটি তার মুছে
বোনের মত ভেবে তাকে, সন্দেহ নাই তাতে
দেখলে দুই-এ হবে না মনে এমন ভাবা মিছে
যদিও ছিল নশ্বরটি তাজা ও সুন্দর
বায়ব যে নয় সে কারনেও বিশেষ ভাগ্যধর।

143/ ১৪৩

And when into the Cavern Haidee stepped
All timidity, yet rapidly, she saw
That like an infant Juan sweetly slept:
And then she stopped, and stood as if in awe,
(For sleep in aweful) and on tiptoe crept

And wrapt him closer, lest the air. too raw.
Should reach his blood, then o'er him still as death
Bent, with hushed lips, that drank his scarce drawn breath.

তারপরেতে গুহার পানে হেইডি যখন যায়—
ত্রস্ত তবু ত্বরিৎ গতি, পড়ল চোখে তার
শিশুর মত মিষ্টি জুয়ান কেমন যে ঘুমায়
থামল, পরে দাঁড়াল যেন, ভয় পেল একবার
(ঘুম ভয়েরই) সাবধানে খুব সামনেতে তার যায়
জড়িয়ে ধরে জোরে পাছে—বাতাসটা নচ্ছার
রক্তেতে তার হানবে আঘাত-মৃত্যু সম স্থির
ঝুঁকল, নীরব ঠোঁটে নিলো সাধ আধো শ্বাসটির।

144/১৪৪

And thus like to angel o'er the dying
Who die in righteousness, she leaned: and then
All tranuqilly the ship-wrecked boy lying,
As o'er him lay the calm and stirless air .
But zoe the meantime some eggs was frying,
Since, after, all, no doubtful the youth pair
Must breakfast, and betimes-lest they should ask it
She draw out her provision from the basket.

এমনি করে পরীর মত মুমূর্ষ তার পর—
পবিত্র যে মরে—সে থাকল ঝুঁকে সেথা
জাহাজ ডুবির বালক শুয়ে সেই খানে নিথর
তার উপরে শান্ত এবং গভীর বাতাস পাতা—
জো এসময় কয়েকটা ডিম ভাজছিল তৎপর
কারণ এবার যুবা যুবতীর প্রাতঃরাশের কথা
সময় হলে পাছে তারা চাইবে এসব পরে
থেকে বের করে সব সাজাল থরে থরে।

145/ ১৪৫

She knew that the best feelings must have victual,
And that a ship wrecked youth would hungry be:

Besides being less in love, she yawn'd a little,
And felt her veins chilled by the neighbouring sea,
And so, she cooked their breakfast a little,
I can't say she gave them any tea,
But there were eggs, furit, coffee, bread, fish honey,
With Scio wine, and all for love, not money.

জানত তাদের খাদ্য হবে খুবই প্রয়োজন
জাহাজডুবির যুবা হবে ক্ষুধার্ত দারুন
মেয়েটিও আলতো প্রেমে হাই তোলে এক্ষন
পাশের সাগর শীতে বাতাসে বড়ই অকরুন
প্রাতঃরাশ সে তৈরী করে প্রয়োজন যেমন
জানিনা ঠিক চা-এও কিনা করল আপ্যায়ন
দিল তবে ডিম, ফল, কফি, রুটি, মাছ ও মধু
সিও মদও—টাকা পেতে নয়—প্রেমের তরে শুধু

146/ ১৪৬

And Zoe, when the eggs were ready, and
The coffee made, would fain have wakened Juan;
But Haidee stopped her with quick small hand,
And without word, a sign her finger drew on
Her lip, which Zoe needs must understand;
And the first breakfast spoilt prepared a new one,
Because her mistress would not let her break
That sleep which seemed as it would ne'er awake

ডিম তৈরী, কফিও করা, জো দাসী অতঃপর
জুয়ানকে জাগানোর তরে সামনে আসে তার
ছোট্ট হাতে হেইডি তাকে থামাতে তৎপর,
কথা না বলে ঠোঁটে আঙ্গুল সংকেতে এবার
জো বুঝল এই সকলের অর্থ অনন্তর
নষ্ট করে খাদ্য এ সব করল সে আরবার
কত্রীটি তার চাইছিল না ঘুমটি ভাঙানো
মনে হ'ল কখনো তাকে যাবেনা জাগানো।

147/ ১৪৭

For still he lay and on his thin worn cheek
A purple hectie played like dying day
On the snow-tops of distant hills. the streak
Of sufference yet upon his forehead lay
Where the blue veins looked shadowy, shrunk, and weak;
And his black curls were dewy with the spary.
Which weighed upon them yet, all damp and salt,
Mixed with the stony vapours of the vault.

নিথর ছিল শুয়ে রুগ্ন বিবর্ণ তার গালে
বাসন্তী রঙ লেগেছিল সন্ধ্যারাগের মতো
দূর পাহাড়ের তুষার শিরে যেমন ওসব জ্বলে
কপালে তাঁর আঁকা ছিল কষ্ট ভোগের ক্ষত
নীলশিরা সব ছায়াসম শুকনো ও দুর্বল-এ
কালো কেশের কুণ্ডলী সব শিশির ধারায় স্নাত
ভারের মত পতিত সেথা লোনা ও সাঁতসেঁতে
পাথুরে বাষ্প বাক্স হতে মেশানো যেন তাতে।

148/ ১৪৮

And she bent over him, and he lay beneath,
Hushed as the babe upon its mother's breast,
rooped as the willow when no winds can breathe,
Dulled like the depth of ocean when at rest,
Fair as the crowning rose of the whole wreath
Soft as the callow cygent in its nest.
In short he was a very pretty fellow,
Although his woes had turned him rather yellow.

মেয়েটি ঝুঁকে তার উপরে; ছেলেটি শুয়ে নীচে—
মায়ের বুকের দুধে যেন শিশুটি চুপ করা.
উইলো যেমন নিঝুম, যখন বাতাস নাহি আছে
গভীর সাগর তলটি যেন স্তব্ধতাতে ভরা
মাল্যমাঝে উজ্জলতম গোলাপ যেমন রাজে

কিংবা নীড়ে হংসশিশু-কোমলতায় সারা—
মোটের উপর সে ছিল এক মানবক-মাণিক
যদিও ছিল কষ্ট ভারে হলদেটে খানিক।

149/ ১৪৯

He woke and gazed, and would have slept again,
But the fair force which met his eyes forbade
Those eyes to close, though weariness and pain
Had further sleep a further pleasure made
For woman's face was never formed in vain
For Juan, so that even when he prayed
He turned from grisly saints, and martyrs hairy,
To the sweet portraits of the Virgin Mary.

জাগল পরে; তাকাল সে, ঘুমোত পরে পুনঃ
সেই সুধা মুখ দেখল যা সে নিষেধ করে তায়
বুজাতে চোখ যদিও ক্লান্তি যন্ত্রনা এখনো
একটু আরাম পেতে যেন ঘুমোতে খানিক চায়—
নারীর মুখ রচিত নহে—জানিও কখনো
ব্যর্থ হতে; কাজেই জুয়ান প্রার্থনাতে হায়—
ভীতিদায়ী সন্তের বা সকেশ শহীদ থেকে
কুমারী মেরীর আলেখ্যটি মুগ্ধ হয়ে দেখে।

150/ ১৫০

And thus upon his elbow he arose,
And looked upon the lady, in whose cheek
The pale contented with the purple rose,
As with an effort she began to speak;
Her eyes were eloquent, her words, would pose
Although she told him in good modern Greek,
With an Ionian accent, low and sweet,
That he was faint, and must not talk, but eat.

কনুই 'পরে এর পরেতে ভর দিয়ে সে ওঠে
তাকাল সেই নারীর পানে গণ্ডেতে যাহার
বিবর্ণতার মাঝখানেতে গোলাপ আভা ফোটে
কষ্ট করে হল এবার বাক্স্ফুর্ত্তি তার
চোখ ছিল বাঙ্ময়, সে সৌম্য তাহার ঠোঁটে
বল্লে কথা আধুনিক গ্রীক এক ভাষার—
আয়োনীয় প্রস্বরেতে মিষ্টি মৃদু স্বরে
মূর্চ্ছিত তো, কোয়ো না কথা, মন দাও আহারে।

151/ ১৫১

Now Juan could not understand a word,
Being no Grecian: but he had an ear,
And her voice was the warble of a bird
So soft, so sweet, so delicately clear.
That finer, simpler music ne'er was heard;
The sort of sound were echo with a tear,
Without knowing why–an over powering tone,
Whence melody descends as from a throne.

পারছিল না বুঝতে জুয়ান একটি কথাও তার
কারণ সে তো গ্রীক ছিল না, থাকলেও তার কান
নায়িকাটির ভাষা মৃদু মিষ্টি পরিষ্কার
যেন কোনও গায়কপাখীর সুমধুর এক গান
এমন মধুর সরল গান শুনতে পাওয়া ভার
প্রতিধ্বনি অশ্রু মাখা যেন প্রতীয়মান—
কারণ যে কি—এ ছিল এক শব্দ অবশ করা
সিংহাসনের থেকে যেন গানের ঝরে পড়া।

152/ ১৫২

And Juan gazad as one who is awoke
By a distant organ, doubting if he be
Not yet a dreamer, till the spell is broke
By the watchman, or some such reality,

Or by one's early valet's cursed knock;
At least it is a heavy sound to me.
Who like a morning slumber-for the night
Shows stars and women in a better light.

তাকাল জুয়ান তখন সে সত্যি ছিল জেগে
দূরাগত দৃষ্টিতে তার সন্দেহে ঘোর ঘেরা
এ সব কিছু স্বপ্ন কিনা যাবৎ না যায় ভেগে
দ্বারবানের কিংবা কোনো বাস্তবতার দ্বারা
কিংবা কোনো প্রাতে ভৃত্যের বিরক্তিকর ডাকে;
আমার কাছে অন্ততঃ তা তিক্ততাতে ভরা
ভোর বেলাকার ঘুমের মত যে বস্তু রাত্রিতে
দেখার তারা এবং নারী অধিক স্পষ্ট মতে,

153/ ১৫৩

And Juan, too was helped out from his dream,
Or sleep, or whatsoe'er it was feeling
A most prodigious appetite, the steam
Of Zoe's cookery no doubt was stealing
Upon his senses, and the kindling beam
Of the new fire, which Zoe kept up, kneeling,
To stir her viands made him quite awake
And long for food, but chiefly a beef-steak.

জুয়ান কেও জাগানো হল স্বপ্নে থাকার থেকে
অথবা তার ঘুমের থেকে যা কিছু হোক্ বোধ
অদ্ভুত এক ক্ষুধা তাহার উঠতে ছিল জেগে
জোর রান্নার গন্ধরাজি করতেছিল রোধ
তার স্পৃহাকে, নবাগ্নির জ্বলন্ত রূপ দেখে
সামনে যা জো রেখেছিল হাঁটু গেড়ে খোদ্
খাদ্যবস্তু সামনে ধরে সম্পূর্ণ জাগ্রত
খাদ্য নিতে, গোমাংসের ফালিটি বিশেষতঃ

154/ ১৫৪

But beef is rare in those oxless isles:
Goat's flesh there is, no doubt, and kid, and mutton.
And when a holiday upon them smiles,
A joint upon their barbarous spit they put on;
But this occurs but seldom, between whiles
For some of these are rocks and scarce a hut on.
Others are fair and fertile, among which
This, though not large, was one of the most rich.

গোমাংস হয় কচিৎ প্রাপ্ত—দ্বীপ ষাঁড় বিহীন
ছাগমাংস আছে বটে, ছাগল ছানার; ভেড়ার
এসে পড়লে কখনো বা ছুটির, খুশীর দিন
বর্ব্বর সম আক্রমন পড়ে তায় সব্বার
কিন্তু এমন সম্ভাবনা এখানে বড়ো ক্ষীন
কচিৎ আছে কুঁড়ে ঘর—সবখানে পাহাড়
বাকী কিন্তু ভালো উর্ব্বর, এটি তাদের মাঝে
বড়ো না হলেও ধনীতম হিসাবে বিরাজে।

155/ ১৫৫

I say that beef is rare, and can't help thinking
That the old fable of the Minotaur–
From which our modern morals, rightly shrinking,
Condemn the royal lady's taste who wore
A cow's shape for a mask–was only (sinking
The allegory) a mere type, no more,
That Pasiphae promoted breeding cattle,
To make the Cretans bloodier in battle.

বলছি বটে গোমাংস নাই—কিন্তু মনে পড়ে
মিনোটারের পুরাকালের গল্পের কাহিনী
যেখান থেকে অধুনা নীতি যাচ্ছে সবই সরে
রাজ মহিষীর রুচি বটে—ঘৃণ্য আমি মানি

নিল গাভীর ছদ্মবেশ (গল্পে যেমন করে)
অবশ্য এক বিশেষ রূপ, ঘটনা আর জানি
গোবৎস সব জন্ম নিল প্যাসিফের পেটে
রক্তঝরা যুদ্ধ হ'ল যার কারনে ক্রীটে।

156/ ১৫৬

For we all know that English people are
Fed upon beef-I won't say much of beer,
Because'tis liquor only, and being far
From this my subject, has no business here:
We know, too, they are very fond of war,
A pleasure like all pleasure-rather dear;
So were the Cretans-from which I infer
That beef and battles both were owing to her

আমরা সবাই ভালো জানি—ইংরাজ জনগণ—
গোমাংস খায়—বলছি না কো বিয়ার খাওয়ার কথা
কারণ ওটা তরল কেবল—এবং তা এমন
আমার সেটা বিষয় নয়,—অপ্রাসঙ্গিক হেথা
এও জানি ওরা খুবই ভালো যোদ্ধৃজন,
আর পাঁচটা মজার মতো যদিও মহার্ঘ্য তা—
ক্রীটেরা ছিল এই স্বভাবের তাতেই অনুমানি
গোমাংস আর যুদ্ধ ছিল দুইই তার কারণই।

157/ ১৫৭

But to resuume-The languid Juan raised
His head upon his elbow, and he saw
A sight on which he had not lately gazed,
As all his latter meals had been quite raw,
Three or four things, for which the Lord he praised,
And, feeling still the famished vulture gnaw,
He fell upon whate'er was offer'd like
A priest, a shark, an alderman, or pike.

যা বল্‌ছিলাম, এবার বলি—ক্লান্ত সে জুয়ান
কনুই 'পরে ভর দিয়ে সে তুলল মাথা তারই
দেখল এমন দৃশ্য যা তার নয় প্রতীয়মান
পুরোপুরি দিল কাঁচা পরের সব খাবারই—
তিন চার পদ হবে—ভাবে ধন্য ভগবান্।
বুঝলেও তা খেল যেন গৃধ্র অনাহারী
ফেলল খেয়ে যা সব কিছু পেল আপন কাছে
যেমন যাজক, হাঙ্গর পৌরপিতা, ও পাইকে সাজে।

158/ ১৫৮

He ate, and he was well supplied, and she,
Who watched him like a mother, would have fed
Him past all bounds, because she smiled to see
Such appetite in one she had deemed dead.
But Zoe, being older than Haidee
Knew (by tradition, for she ne'er had read)
That famished people must be slowly nurst,
And fed by spoonfuls, else they always burst.

বেশ খেল সে—যথেষ্টই দেওয়া হ'ল তাকে
দেখল সে তা মায়ের মতো, ইচ্ছা হল তার
পেটপুরে খাওয়াবে ওকে কারণ ওকে দেখে
হাসলো—ভেবে খিদে এতো যার কথা মরার—
কিন্তু জো যে বড়ো ছিল অনেক হাইডি থেকে
বুঝেছিল চলতি জ্ঞানে (খামতি তার পড়ার)
অনাহারীর সেবা করা উচিত অনেক ধীরে—
খাওয়ানো চাই চামচে করে, নাচেৎ যাবে মরে।

159/১৫৯

And so she took the liberty to state,
Rather by deeds than words, because the case
Was urgent, that the gentleman, whose fate
Had made her mistress quite her bed to trace

The sea-shore at this hour, must have his plate,
Unless he wished to die upon the place
She snatch'd it, and refused another morsel,
Saying, he had gorged enough to make a horse ill.

কাজেই হ'ল বেপরোয়া সে, ইচ্ছা কিছু করে
কথায় নয়, কাজ দিয়ে সে করবে এখনই
ব্যাপার বড়ো গুরুতর, সে লোকটির তরে
কর্ত্রীটি তার ছেড়ে এলো আপন শয্যাখানি—
এসেছে এই সাগরতীরে ত্যাগ করে সত্বরে—
খাদ্যে যেন যদি না চায় মরতে সে এখুনি
নিলো কেড়ে, দিলা নাকো খাদ্য একমুঠি
ঘোড়াও ভুগবে—বলে—খেলে খেয়েছে যতটি।

160/ ১৬০

Next day-he being naked, save a tattered
Pair of scarce decent trousers–went to work,
And in the fire his recent rays they scattered,
And dressed him, for the present, like a Turk,
Or Greek–that is although it not much matter'd
Omitting turban, slippers, pistols, dirk,–
They furnished him, entire except some stitches,
With a clean shirt, and very spacious breeches.

পরের দিন—উলঙ্গ সে—ছিল ছেঁড়া খোঁড়া
নামেই ভালো পাৎলুন জোড়া,—করতে গেল কাজ,
আগুন পরে ন্যাকড়া যত সকলি হল ছোঁড়া
পরাল তাকে তখন তখন—তুর্কী মত সাজ
অথবা এক গ্রীকের মতো—যায় আসে তায় থোড়া
বাদ পড়ল জুতা, পিস্তল, ছোরা এবং তাজ
সাজাল সবই চমৎকার—কিছু সেলাই ছাড়া
জামা দিল পরিষ্কার—পাজামা চমকমারা।

161/ ১৬১

And then fair Haidee tried her tongue at speaking,
But not a word could Juan comprehend
Although he listened so that the young Greek in
Her earnestness would ne'er have made an end:
And, as he interrupted not, went eking
Her speech out to her protege and friend,
Till pausing at the last her breath to take,
She saw he did not understand Romaic.

কথা বলতে চেষ্টা করে হেইডি সুন্দরী
জুয়ান নাহি বুঝতে পারে একটুকুও তার
উৎকর্ণ রইল তবু—বুঝাবে আশা করি
গ্রীক রমণীর ব্যগ্রতা তাই কমলো নাকো আর
তার কাছে না বাধা পেয়ে ক্রমেই গেল বাড়ি
কথা যত, আশ্রিত ঐ বন্ধুপ্রতি তার
বিরতিতে শ্বাস নিতে তার হ'ল যখন আসা—
দেখল মেয়ে—বোঝেনি সে আদৌ রোমিক ভাষা।

162/ ১৬২

And then she had recourse to nods and signs
And smiles, and sparkles of the speaking eye,
And read, (the only book she could) the lines
Of his fair face, and found, by sympathy
The answer eloquent, where the soul shines
And darts in one quick glance a long reply;
And they in every look she saw exprest
A world of words, and things at which she guessed.

তখন মেয়ে চেষ্টা করে বোঝাতে হাবে ভাবে
হাসি দিয়ে, বাঙ্ময় তার চোখের চমক দিয়ে
পড়ল পরে (একটিই বই যা তার পড়া যাবে)
সুন্দর তার মুখের রেখা সহানুভূতি নিয়ে,
প্রচুর পেলো উত্তর তার অত্যুজ্জ্বল ভাবে

আত্মা উজল্ উত্তর দেয় ত্বরিৎ দিঠি দিয়ে
প্রতিটি তার দৃষ্টিতে সে বুঝল পরিষ্কার
হাজার কথা, অনেক কিছু, যা অনুমান তার।

163/ ১৬৩

And now by dint of fingers and of eyes,
And words repeated after her, he took
A lesson in her tongue; but by surmise,
No doubt less of her language than her look:
As he who studies fervently the skies
Turns oftener to the stars than to his book,
Thus Juan learned his alpha beta better
From Haidee's glance than any graven letter.

আঙুল আর চক্ষু দুটির সহায়তা দিয়ে—
উচ্চারিয়া শব্দ সকল যেমন যেমন বলে
ভাষা শিক্ষা যাহোক্ কিছু গেল তার এগিয়ে
অনুমানি কথার চেয়ে চোখ মারবার ফলে
কারণ যার আগ্রহ করার খুব আকাশ জানা নিয়ে
বই না দেখে, তারার পানে দৃষ্টি বরং ফেলে
জুয়ান শিখলো অআ কখ—সেভাবে ভালো করে
খোদাই কোনো লেখার চেয়ে হেইডি যে চোখ মারে।

164/ ১৬৪

'Tis pleasing to be schooled in a strange tongue
By female lips ane eyes–that I mean,
When both the teacher and the taught are young,
As was the case, at least, where I have been;
They smile so, when one's right, and when one's wrong
They smile still more, and then there intervene
Pressure of hands, perhaps even a chaste kiss–
I learned the little that I know by this :

বিদেশী ভাষা শিখতে গেলে আনন্দের এইটাই
নারীর ঠোঁট আর চোখ সহায়ে—আমার বলার কথা

ছাত্রশিক্ষক কম বয়সের হয় যদি দুইটাই
এ ক্ষেত্রেতে ছিল যেমন—যা নিয়ে এই কথা
সঠিক হলে' হাসি এবং বেঠিকেও বেশী তাই—
পরস্পরের হাতের চাপে মাঝে মাঝে বাধা.
কখনো বা এমন হয় নির্দ্দোষ চুম্বন—
যে টুকু আমার শিক্ষা আছে—এই তার কারণ।

165/ ১৬৫

That is, some words of Spanish, Turk, and Greek,
Italian, not at all, having not teachers;
Much English I cannot pretend to speak,
Learning that language chiefly from its preachers,
Barrow, South, Tillotson, whom every week
I study also Blair the highest reachers
Of eloquence in piety and prose–
I hate your poets, so read none of those.

শিখছি কিছু কথা স্পেনীয়, তুর্ক এবং গ্রীক্
একটুও না ইটালী ভাষা, ছিল না শিক্ষক
ইংরাজী কিছু বলতে পারার ভান করি না ঠিক্
শিখেছি যার জন্য ছিল কিছু বা প্রচারক
বারো, সাউদ, টিলটসনে দিই মান্যতা অধিক
প্রতি হপ্তায় পড়ি আমি ব্লেয়ার ও কতক
বক্তা বড়ো স্বদেশ প্রীতির—তাছাড়া গদ্যের—
তোদের কবি ঘৃন্য আমার, পড়ি না ওদের।

166/ ১৬৬

As for the ladies, I have nought to say,
A wanderer from the British world of fashion
Where I, like other dogs, have had my day,
Like other men too, may have had my passion
But that like other things, has passed away :
And all her fools whom I could lay the lash on

Foes, friends, men, women, now are nought to me
But dreams of what has been, no more to be.

মহিলাদের ব্যাপারে আমার বলার কিছু নাই
সৌখীন দেশ বৃটেন থেকে ভ্রমণকারী আমি
কুকুরদেরও নিজের থাকে আপন আপন ঠাঁই
অন্য সবার মতই আমি কিছু আবেগকামী
অন্য অনেক কিছুর মতো এখন তা আর নাই
এবং যে সব ভাঁড় রয়েছে ঘৃনাই করি আমি
বন্ধু, শত্রু, নর বা নারী হেয় আমার কাছে
স্বপ্ন দেখি যা ঘটেছে আর কিছু না আছে।

167/ ১৬৭

Return we to Don Juan. He begun
To hear new words, and to repeat them; but
Some feelings, universal as the sun,
Were such as could not hin is breast be shut
More than within the bosom of a nun.
He was in love,–as you would be, no doubt,
With a young benefactress–so was she
Just in the way we very often see.

ফিরে আসি ডন জুয়ানে—করল সুরু সে
শুনতে নতুন কথা, যা সে উচ্চারে বারবার
কিন্তু এমন অনেক ব্যাপার সার্বজনীন যে
সূর্য্য সম —রইলো নাকো অন্তরেতে তার
যা মোটে প্রবেশ করে নাকো সাধ্বী হৃদয়ে
প্রেমার্ত সে, তুমিও হতে—সন্দেহ কি আর
যুবতী শুভানুধ্যায়ীর তরে, মেয়েটি ছিল যা,
আকছারই যা ঘটে থাকে—প্রায়ই দেখি তা।

168/ ১৬৮

And every day by day–break–rather early
For Juan who was somewhat fond of rest
She came into the cave, but it was merely
To see her bird reposing in his nest;

And she would softy stir his locks so curly,
Without disturbing her yet slumbering guest,
Breathing all gently o'er his cheek and mouth,
As o'er a bed of roses the sweet south.

প্রত্যেকদিন সকালবেলা, বরং তারও আগে
জুয়ান তরে,—বিশ্রাম সে বাসে ভীষন ভালো
মেয়েটি আসে গুহায়—দেখে পাখীটি তার জাগে
আপন নীড়ে—দৃশ্যটুকু দেখতেই কেবল-ও
সযত্নে সে নাড়ায়ও তার কুঞ্চিত কেশ ভাগে
শ্রান্ত তার এ আতিথ্যের না করে কোনো ছল—
গাল, মুখ, তার ভরিয়ে দিত প্রশান্ত শ্বাসপাতে
দখিনা বাতাস বইত যেন গোলাপী শয্যাতে।

169/ ১৬৯

And every morn his colour freshlier came,
And every day helped on his convale cence;
'T was well because health in the human frame
Is pleasnat, besides being true love's essence,
For health and idleness to passion's flame
Are oil and gunpowder, and some good lessons
Are also learnt from Ceres and from Bacchus,
Without whom Venus will not long attack us.

প্রতি প্রভাতে উজলতর হ'ল বরন তার
প্রতিদিন ক্রমাগত শরীর ওঠে সেরে
এই-ই ভালো কারন স্বাস্থ্য শরীরে সবার
মধুর বড়ো প্রয়োজনও প্রেম করবার তরে
স্বাস্থ্য এবং অলসতা প্রেমকে বাড়াবার
তৈল এবং বারুদ—যাতে আগুন ওঠে বেড়ে
সেরেস আর ব্যাখাস থেকে শিক্ষা কিছু পাওয়া
যা না হলে ভেনাস কারো করেনা পিছু ধাওয়া।

170/ ১৭০

While Venus fills the heart (without heart really
Love, though good always, is not quite so good)
Ceres presents a plate of Vernicelli–
For love must be sustained like flesh and blood.
While Becchus pours out wine, or hands a jelly :
Eggs, oysters too, are amatory food;
But who is their purveyor from above
Heaven knows, it may be Neptune, Pan, or Jove.

ভেনাস যেমন হৃদয় ভরে (হৃদয় নাইও যার
প্রেম সর্বদা ভালো—তবে তেমন ভালো নয়?
সেরেস দানে সুখাদ্যের তালিকা সম্ভার
রক্ত মাংসের মত প্রেমকেও বাঁচাতে নিশ্চয়
ব্যাখ্যাস জোগায় মদ্য, কভু জেলী হাতে তার
ডিম এবং শুক্তি যা সব কামোদ্দীপকময়
উপর থেকে অঢেল খাদ্য কোন জন জোগান
জানেন ঈশ্বর—হতে পারেন নেপচুন, জোভ, পান।

171/ ১৭১

When Juan woke, he found some good things ready,
A bath, a breakfast, and the finest eyes
That ever made a youthful heart less steady,
Besides her maid's as pretty for thier size;
But I have spoken of all these already
And repetition is tiresome and unwise–
Well-Juan, after bathing in the sea
Came always back of coffee and Haidee.

জেগে উঠে দেখল জুয়ান সামনে জিনিস ঢের
স্নান সরঞ্জাম, প্রাতঃরাশ, মিষ্ট আঁখিদ্বয়
দেখলে যা সব চঞ্চল হয় হৃদয় যুবকের
সখীসহ ওকে, যাদের গড়ন যা তা নয়
কিন্তু আমি তাদের কথা বলেছি তো ঢের

পুনরাবৃত্তি ক্লান্তিকর আর বোকামি নিশ্চয়
যা হোক, জুয়ান সাগর জলে সিনান করার পরে
কফি এবং হেইডির জন্য আসত সদা ফিরে।

172/ ১৭২

Both were so young, and one so innocent
That bathing passed for nothing; Juan seemed
To her, as it were, the kind of being sent,
Of whom these two years she had nightly dreamed,
A something to be loved, a creature meant
To be her happiness, and whom she deemed
To render happy; all who joy would win
Must show it–Happiness was born a twin.

উভয়ে খুবই যুবা—এবং নির্দোষ একজন
স্নান কারাটা অর্থহীন, ভাবছিল জুয়ান,
তারই তরে প্রেরিত সে —এই তার চিন্তন.
দুটি বছর স্বপ্নেতে রাত তার তরে কাটান
উপযুক্ত প্রেমপাত্র কে আছে এমন
তৃপ্ত তারে করবে এবং সুখ করবে দান
আনন্দিত হতে গেলে ভাগ করা তায় চাই
যমজ হয়ে জন্মেছিল সুখ বস্তুটাই।

173/ ১৭৩

It was such pleasure to behold him such
Enlargement of existence to partake
Nature with him, to thrill beneath his touch,
To watch him slumbering, and to see him wake :
To live with him for ever were too much;
But then the thought of parting made her quake;
He was her own, her ocean-treasure, cast
Sike a rich wreck her first love, and her last.

তাকে কেবল চোখে দেখা-তাই-ই আনন্দের
অস্তিত্বের বিস্তৃতিতে প্রকৃতির এক ভাগ

তার পরশের মধ্যে থাকা—তীব্র রোমাঞ্চের
ঘুমে কাতর দেখা ওকে, আর দেখা সজাগ
সারা জীবন সাথী হওয়া আরও তো ভাগ্যের
বিচ্ছেদের আশংকা তার ফেলল মনে দাগ
এ ছিল তার নিজের পুরো জলধি অবদান
প্রথম এবং শেষ প্রেম তার জাহাজ ডুবির দান।

174/ ১৭৪

And thus a moon rolled on, and fair Haidee
Paid daily visits to her boy and took
Such plentiful precatious that still be
Remained unknown within this craggy nook;
At last her farther's prows put out to sea,
For certain merchantmen upon the look,
Not as of yore *to carry of an lo*
But three Rugusan vessels, bound for Scio.

এক পক্ষ গড়িয়ে গেল হেইডি সুন্দরী
দৈনন্দিন দর্শন তার দিল সে যুবাকে
কিন্তু এত সাবধানতায় ছিল সে নিজে ভরি
গৃহকোণে অজানাই থাকতে হ'ল তাকে
তারপরে তার চেলারা বাবার সাগরে ভাসায় তরী
কিছু কারবারীর পাবেই খোঁজ অবশ্য এই ফাঁকে—
অতীত দিনের মতন নয়—চুরি করে "ইও"-কে
তিন তিনটে রাগুসন জাহাজ সিওর দিকে বাঁকে।

175/ ১৭৫

Then came her freedom, for she had no mother,
So that, her father being at sea, she was
Free as married woman, or such other
Female, as where she likes may freely pass,
Without even the encumberance of a brother,
The freest she that ever gazed on glass;

I speak of Christian lands in this comparison,
Where wives, at least, are seldom kept in garrison.

এর পরে সে স্বাধীন হ'ল, মা ছিল না বলে,
বাবা গেছেন সমুদ্রেতে, তাইতে বেপরোয়া
বিবাহিতা মেয়ের মতো—অথবা যেমন হলে
যেখানে খুশী যখন খুশী চলে চলে, যাওয়া
এমন কি ছিল নাকো সে ভায়েরও কবলে
পূর্ণ স্বাধীন সকল সময়, আয়না পানে চাওয়া
খ্রীশ্চানদের দেশের কথা বলি তুলনা করে
মহিলারা ক্বচিৎ যেথা আটকে থাকে ঘরে।

176/ ১৭৬

Now she prolonged her visits and her talk
(For they must talk) and he had learnt to say
So much as to propose to take a walk–
For little had he wandered since the day
On which like a young flower snapped from the stalk,
Drooping and dewy on the beach he lay–
And they walked out in the afternoon,
And saw the sunset opposite the moon.

সাক্ষৎকার, কথা বলা, অনেক গেল বেড়ে
(কথা তাদের বলা চাই-ই) কথা সে শিখেছিল
করত তাকে প্রস্তাবও সে বেড়াতে যাবার তরে
কারণ বেড়ানো বাহু দিন তার বন্ধ হয়েছিল
যেদিন থেকে ফুলের মত বৃন্ত হতে ছিঁড়ে
ঝরে গিয়ে শিশিরে ধোওয়া তীরে পড়েছিল
অতএব তারা বৈকালেতে বেড়াতে যেত সবে
দেখত চাঁদের বিপরীতে সূর্যটি যায় ডুবে।

177/ ১৭৭

It was a wild and breaker beaten coast,
With cliffs above, and a broad sandy shore,
Guarded by shoals and rocks as by an host,

With here and there a creek, whose aspect wore
A better welcome to the tempest-tost:
And rarely ceased the haughty billow's roar.
Save on the dead long summer days, which make
The outstretchhed ocean glitter like a lake.

তীরটি ছিল বন্য এবং ঢেউ এর আঘাত খাওয়া
খাড়া পাহাড় এবং বালুর বিস্তৃত প্রান্তর
চড়া—এবং পাথরে যে গৃহীর আদর পাওয়া
হেথায় হোথায় খাঁড়ি এবং যারা অতঃপর
স্বাগত দিতে সমুদ্যত—ঝড়ে উথাল হওয়া
কাজেই ক্বচিৎ বন্ধ থাকে উচ্চ ঢেউ এর স্বর
গ্রীষ্ম দিনে অবশ্য সব শান্ত খুবই থাকে
বিরাট সাগর হ্রদের মত বিস্তৃত চকচকে।

178/ ১৭৮

And the small ripple spilt upon the beach
Scarcely o'er passed the cream of year champagne,
When o'er the brim the sparkling bumpers reach,
That spring-dew of the spirit, the heart's rain!
For things surpass old wine; and they may preach
Who please,–the more because they preach in vain–
Let us have wine and women, mirth and laughter,
Sermons and soda water the day after

ছোট ছোট ঢেউগুলো সব ভাঙত তীরে এসে
শ্যাম্পেনের সর-এর থেকে ক্বচিৎ মধুর তারা
প্রাচুর্য্যে তার উচ্ছলতা যেন কানায় আসে
মদ্যসুধার বাসন্তী রস হৃদয় বারিধারা
পুরানো মদের থেকে ভালো আর কিছু কি আছে?
বাণী যিনি যতই দিন ব্যর্থ সবই তারা
মদ্য, মেয়ে, খুশী, হাসি, চাই যে বেশী করে
বাণীসুধা, সোডা থাকুক পরের দিনের তরে।

179/ ১৭৯

Man, being reasonable, must get drunk,
The best of life is but intoxication ;
Glory, the grape, love, gold, in these are sunk
The hopes of all men, and of every nation;
Without their sap, how branchless were the trunk,
Of life's strange tree, so fruitful on occasion;
But to return, –Get very drunk, and when
You wake with head-ache, you shall see what then.

যেহেতু মানুষ বিবেচক, পান করা তার চাই
সবার সেরা জীবনভর মাতাল হতে পারা
গৌরব, আঙুর, প্রেম, সোনাতে সত্যি কিছু নাই
ডোবে এ সবে সকল আশা-সবার, বিশ্বে সারা
কিশলয় না থাকলে গাছের কেমনে শাখা পাই
জীবনের এই আরেক গাছে, প্রায় যা ফলে ভরা—
যা বলছিলাম—পানে ডুবো—দেখবে ঠিকই পরে
জানবে জেগে ঝিমানো মাথায় কি সব আছে ভরে'

180/ ১৮০

Ring for your valet, bid hm quickly bring
Some hock and soda-water, then you'll know
A pleasure worthy Xerexs, the great king;
For not the blest sherbet, sublimed with snow
Nor the first sparkle of the desert-spring,
Nor Burgundy in all its sunset glow,
After long travel ennui, love or slaughter,
Vie with that draught of hock and soda-water.

ভৃত্যে ডাকো তাড়াতাড়ি আনতে বলো তাকে—
মদ্য, কিছু সোডার জল, জানবে তুমি এখন
বিরাট রাজা জেরক্সেসের মতন আপনাকে
বরফ দেওয়া স্বাদু সরবৎ কভু না এমন
প্রথম উৎসার মরুভূমির ঝরনাধারা থেকে

সূর্য্যস্নাত বার্গান্ডিও নয় কভু তেমন
দীর্ঘ ভ্রমন, ক্লান্তি বা প্রেম, হত্যালীলার শেষে
মদ্যেতে আর সোডার জলে চুমুক দিও কষে।

181/ ১৮১

The coast I think it was the coast that I
Was just describing–yes, it was the coast–
Lay at this period quiet as the sky,
The sands untnmbled, the blue waves untost,
And all was stillness, save the sea-bird's cry,
And dolphin's leap, and little billow crost
By some low rock or shelve, that made it fret
Against the boundary it scarcely met.

তীর ভূমিটি—মনে হচ্ছে—বলছিলাম এর কথা
ঠিক তাই তো—এই-ই তো সেই বিশেষ তীরভূমি
বিস্তারিত ব্যাপক ভাবে শান্ত আকাশ যথা
বালু-অদলিত,-নীল উর্মি ছিল থামি,
সবই ছিল শান্ত, শ্রুত সাগর-পাখীর কথা
শুশুকগুলোর দাপাদাপি, তির তিরে ঢেউ কমই
নীচু পাহাড়ে কিং বা খাঁজের সীমায় আড়াল করা
আকুলিত, কিন্তু কিছু ভেজায়নিকো তারা।

182/ ১৮২

And forth they wandered, her sire being gone,
As I have said, upon an expedition,
And mother, brother, guardian, she had none,
Save Zoe, who although with due precision
She waited on her lady with the sun,
Thought daily service was her only mission,
Bringing warm water, wreathing her long tresses,
And asking now and then for cast-off dresses.

এখানে তারা বেড়াচ্ছিল—বাবা গিয়েছে চলে
পূর্বাহ্নেই যা বলেছি কোনও অভিযানে

মা, ভাই, বা অভিভাবক কেউ ছিল না বলে
কেবল জো—যদিও সে খুবই সাবধানে
অপেক্ষাতে সারাদিন, কখন আসে চলে—
দৈনন্দিন সেবা কেবল—ভালই সে তা জানে—
গরমজল এগিয়ে দেওয়া, ফুল জড়নো চুলে
এটা ওটা প্রশ্ন করা—পোষাক যখন খোলে।

183/ ১৮৩

It was the cooling hour, just when the rounded
Red sun sinks down behind the azure hill,
Which then seems as if the whole earth it bounded,
Circling all nature, hush'd and dim, and still.
With the far mountian-crescent half surrounded
On one side, and the deep sea calm and chill
Upon the other, and the rosy sky,
With one star sparkling through it like an eye.

এখন ছিল শীতল সময় গোলালো লাল রবি
অস্ত যখন গেল দূরে নীল পাহাড়ের পারে
তখন যেন মনে হ'ল এই পৃথিবীর সবই
বাঁধা, চুপ, বিবর্ণ, স্থির, প্রকৃতি আছে ঘিরে
বাঁকা চাঁদের মত পাহাড়, আধো আঁধারে ছবি
এপারে, গভীর নিথর শীতল সাগরটি ঐ পারে
তার উপরে গোলাপ্পী আকাশ বিস্তৃত বিরাজে
একটি তারা উদিত যেন, অক্ষিসম সাজে।

184/ ১৮৪

And thus they wandered forth, and hand in hand,
Over the shining peebles and the shells,
Glided along the smooth and hardened sand
And in the worn and wild receptacles
Worked by the storms, yet worked as it were planned,
In hollow halls, with sparry roofs and cells,
They turned to rest; and, each clasped by an arm,
Yielded to the deep twilight's purple charm.

এমনি করে বেড়াত তারা হাতে রেখে হাত
উজ্জ্বল সব নুড়ির পরে, শামুক খোলার প'রে
শক্ত স্মিত বালুতে করে সভীত পদপাত
জীর্ণ এবং জঙ্গুলে সব জাহাজ পরে চড়ে
চিন্তামত করত সবই বইলেও জোর বাত
সুন্দর ছাদ কুটরী ভরা শূন্য কোনো ঘরে
বিশ্রামেতে ফিরত শেষে হাতেতে হাত ধরা
বাসন্তী রঙ্ গোধূলিতে গভীর আত্মহারা।

185/ ১৮৫

They looked up to the sky, whose floating glow
Spread like a rosy ocean, vast and bright;
They gazed upon the glittering sea below,
Whence the broad moon rose circling into sight;
They heard the wave's splash and the wind so low,
And saw each other's dark eyes dating light
Into each other and, beholding this,
Their lips drew near, and clung into kiss.

তাকাত তারা আকশে যেথা আলোক চলমান
বিরাট এবং উজল মেলা, গোলাপী সাগর সম
দেখত তারা সাগর নীচে জাজ্বল্যমান
পড়ত চোখে চূর্ণিত চাঁদ বিরাট অনুপম
শুনতো তারা শব্দ ঢেউএর, বাতাস ম্রিয়মান
পরস্পরের কালো চোখে আলোর সমাগম—
দেখত তারা—এবং দেখার একটু ক্ষণেক পরে
অধর-দোঁহের আসত কাছে চুমো খাওয়ার তরে।

186/ ১৮৬

A long, long kiss, a kiss of youth, and love
And beauty, all concentrating like rays
Iuto one focus, kindled from above;
Such kisses as belong to early days,
Where heart, and soul, and sense, in concert move,

And the blood's lava. and the plulse a blaze.
Each kiss a heart-quake-for a kiss's strength.
I think, it must be reckoned by its length

দীর্ঘ, অতি দীর্ঘ চুমো-যৌবনের, প্রেমের
সুন্দরেরও—রশ্মিসম, যেন একীভূত
এক আলোতে—প্রজ্বলিত যেন বা স্বর্গের
এমন চুমো অতীতেই যেন হ'ত দৃষ্টিভূত।
আত্মা, হৃদয়, সংজ্ঞা, যেন সবই একসুরের
রক্তে বহে উষ্ণস্রোত আর স্নায়ু উদ্বেলিত—
সকল চুমোই কাঁপায় হৃদয়, এবং চুম্বনের
দৈর্ঘ্য দিয়ে মাপা উচিত—কি শক্তি এদের।

187/ ১৮৭

By length, I mean duration, theirs endured
Heaven knows how long, no doubt they never reckoned;
And if they had, they could not have secured.
The sum of their sensations to a second :
They had not spoken, but they felt allured,
As if their souls and leaps each other beckoned.
Which being joined, like swarming bees they clung-
Their hearts the flowers from whence the honey sprung.

দৈর্ঘ্য মানে স্থায়ীত্ব—কত যে সে সব স্থায়ী
ঈশ্বর জানেন, অবশ্যই ছিল না তাদের জানা
যদি তারা জানত, তবে একটি বারও নাহি
অনুভূতিতে পেত তারা তীব্রতার এক কণা—
বাক্যস্ফূর্তি হত না, কেবল প্রলুব্ধিত হয়ই
অন্তর আর অধরে যেন ইশারা—এমনা
যুক্ত হয়ে মক্ষীসম থাকত তারা যোড়ে—
তাদের হৃদয় কুসুম হতে মাধ্বী যেন ঝরে।

188/ ১৮৮

They were alone but alone as they
Who shut in chambers think it loneliness;

The silent ocean, and the starlit bay,
The twilight glow, which momently grow less,
The voiceless sands, and dropping caves, that lay
Around them, made them to each other press,
As if there were no life beneath the sky
Save theirs, and that their life could not die.

তারা ছিল নিঃসঙ্গ—তেমনতর নয়
কক্ষে আপন বন্দী থেকে নিঃসঙ্গ যেমন;
স্তব্ধ সাগর এবং উপসাগর তারাময়
গোধূলি আলো ক্রমাগত ক্ষীয়মান এমন
শব্দহীন বাতাস এবং গুহা সমুদয়
তাদের ঘিরে ঘনীভূত রচিত এমন ক্ষণ
মনে হত আকাশ তলে প্রাণ যেন নাই
তাদের ছাড়া, এবং সে প্রাণ মৃত্যুহীনও তাই।

189/ ১৮৯

They feared no eyes no ears on that lone beach,
They felt no terrors from the night, they were
All in all to each other. Though their speech
Was broken words, they thought a language there–
And all the burning tongues the passion teach
Found in one sigh the best interpreter
Of nature's oracle-first love,–that all
Which Eve has left her daughters since her fall,

জনহীন সে তীরে তাদের ছিল না কোনো ভয়
চোখকে কারা, কানকে কারো, রাত্তিরকেও নহে
সর্বেসর্বা পরস্পরে—কথা যদিও হয়
ভাঙাভাঙা সে সব—তারা একটি ভাষাই কহে
অধীর জিহ্বার আকৃতি তো একটি ভাষাই কয়
গভীর শ্বাসের মাধ্যমে যার ব্যাখ্যানও বেশ রহে
প্রকৃতি দেবীর অমোঘ কথা—প্রথম প্রেম—যা পরে
পতন'পরে ঈভ সঁপে তার সব মেয়েদের তরে।

190/ ১৯০

Haidee spoke not of scruples, asked no vows,
Nor offered any, she had never heard
Of plight and promises to be a spouse.
Or perils by a loving maid incurred.
She was all which pure ignorance allows
And few to her young mate like a young bird;
And never having dreamt of falsehood, she
Had not one word to say of constancy.

ছিল না সন্দেহ্ হাইডির— সে চায়নি অঙ্গীকার
দেয়ওনি সে এমন কিছু—শোনেনি এমন কথা
পরিণতি বা প্রতিজ্ঞা কি সাথী কারো হবার—
প্রেমিকা কারো বিপদেতে পড়েছে অযথা—
পবিত্র অজ্ঞতা মাত্র নির্ভরতা তার
পাখীর মত উড়ে সাথীর সামনে সমাগতা।
মিথ্যাচারের সম্ভাবনা স্বপনেও না ভাবে
বিশ্বস্ততার প্রতিশ্রুতি চাইবে কেন তবে!

191/ ১৯১

She loves and was beloved–she adored,
And she was worshipped; after nature's fashion,
Their intense souls, into each other poured
If souls could die, had perished in that passion,
But by degree their senses were restored,
And to be o'ercome, again to dash on;
And beating' gainst his bosom, Haidee's heart
Felt as if never more to beat apart.

প্রেম দিলো সে—পেলও প্রেম, এবং পূজা করে
পেলও পূজা—প্রকৃতিতে যেমন স্বাভাবিক—
তাদের গভীর আত্মা দিল পূর্ণ পরস্পরে
আত্মা হলে মরণশীল, মরেই যেত ঠিক
কিন্তু তাদের বোধবুদ্ধি ফিরল ধীরে ধীরে
কখনো বা নিয়ন্ত্রিত, কখনো অধিক—

হেইডির হৃদস্পন্দন এমন ঘনালো বুকে তার
মনে হ'ল আলাদা তা হবে না কভু আর।

192/ ১৯২

Alas! they were so young, so beautiful,
So lovely, loving, helpless, and the hour
Was that in which the heart is always full,
And, having o'er itself no further power,
Prompts deeds eternity cannot annul.
But pays off moments in an endless shower
Of hell-fire all prepared for people giving
Pleasure or pain to one another living.

আহা! এত ছোট এবং এত সুন্দর তারা
এত একক প্রেমার্ত্তও অসহায় সেইক্ষণ
হৃদয় সবই সারাক্ষণ পূর্ণ ছিল ভরা
এবং পরে শক্তি কোনো না থাকার কারণ
নিত্যকালের সাধ্যও নয় বাতিল কিছু করা
বরং ভরে মুহূর্তে সব অবাধ বরিষন
নারকীয় বহ্নি দিয়ে—সর্বজনার তরে
আনন্দ বা বেদনাতে পরস্পরে বরে।

193/ ১৯৩

Alas! for Juan and Haidee! they were
So loving and so lovely–till then never,
Excepting our first parents, such a pair
Had run the risk of being dam'd for ever,
And Haidee being devout as well as fair,
Had doubtless, heard about the Stygian river,
And hell and purgatory–but forgot
Just in the very crisis she should not.

জুয়ান এবং হেডি, আহা! তোমরা এত ছিলে
প্রেমার্ত্ত ও পবিত্র—এ যাবৎ যে সময়
মোদের আদি পিতামাতা উভয়েতে মিলে

করল এমন, পড়ল কোপে সারা জীবনময়--
হেইডি অতি ভক্তিমতী, সুন্দরীও বলে'
স্টাইজিয়ান নদীর কথা শুনেছে নিশ্চয়
নরক—এবং চূড়ান্ত যার পরিণতির কথা
কার্য্যকালে ভুলে হ'ল বিপদে পতিতা।

194/ ১৯৪

They look upon each other, and their eyes
Gleam in the moonlight and her white arm clasps
Round Juan's head, and is around her lies
Half buried in the tresses which it gasps;
She sits upon his knee, and drinks his sighs,
He hers. until they and in broken grasps;
And thus they form a group that's quite antiqne
Half naked, loving, natural and Greek.

পরস্পরে তাকিয়ে দেখে, এবং তাদের চোখ
চাঁদের আলোয় উজ্জ্বল—মেয়ের শুভ্র বাহু ধরে
জুয়ানের মাথাখানি —এবং তার অলক
জুয়ানের হাতে ধরা—আধা—গভীর আদরে
বসল মেয়ে হাঁটুতে তার শ্বাসেরই শোষক
পরস্পরের; যাবৎ না অবসাদেতে ভ'রে
এমন এক ভঙ্গিমা রচে অতি পুরাতান
অর্ধোলঙ্গ, রম্য, লৌকিক, গ্রীসিয় যেমন।

195/ ১৯৫

And when those deep and burning moments passed,
And Juan sank to sleep within her arms,
She slept not, but all tenderly, though fast,
Sustained his upon her bosom's charms;
And now and then her eye to heaven is cast,
And then on the pale cheek her breast now warms,
Pillow'd on her o'er flowing heart, which pants
With all it granted and with all it grants.

গভীর এবং ঘনিষ্ঠ ঐ সময় গেলে চলে
ঘুমাতে চেয়ে শুলো জুয়ান মেয়ের বাহুপর—
মেয়ে জেগে, সমাদরে; এবং দ্রুত তালে
রাখল চেপে মাথাটি তার বক্ষেতে সুন্দর—
মাঝে মাঝে আকাশ পানে তাকায় সে চোখ তুলে
বিরস গালে বক্ষ চাপি উত্তাপে তৎপর—
ব্যাকুলিত হৃদয় মেয়ের যেন উপাধান
দিয়ে নিয়ে সব উজাড় করে হ'ল স্পন্দমান।

196/ ১৯৬

An infant when it gazes on a light,
A child the moment when it drains the breast,
A devotee when soars the Host in sight,
An Arab with a stranger for a gûest,
A sailor when the Prize has struck in fight,
A miser fceling his most hoarded chest,
Feel rupturc, but not such true joys are reaping,
As they who watch o'er what they love while sleeping.

যেমন শিশু মুগ্ধ চোখে তাকায় আকাশ পানে,
কিংবা ছেলে যে সময়ে পান করে মার স্তন,
ভক্ত যেমন গৃহকর্তার প্রতি দৃষ্টি হানে
আরবীয়রা অচেনা যেন অতিথিতে উন্মন,
নাবিক যেমন যুদ্ধ করে' লুণ্ঠিত মাল আনে
কৃপন যেমন দারুন খুশী সম্পদে গোপন
তীব্র খুশি—কিন্তু তাতে খুশির পরিমান
নয়কো কভু স্বপ্নে পাওয়া বাঞ্ছিত সমান।

197/ ১৯৭

For there it lies so tranquil, so beloved,
All that it hath of life with us is living;
So gentle, stirless, helpless nd unmoved,
And all unconscious of the joy 'tis giving;
All it hath flelt, inflicted, passed and proved,

Hushed into depths beyond the watcher's diving;
There lies the thing we love all its errors
And all its charms. like death without its terrors.

কারণ অতি শান্ত ওটি—শায়িত এবং প্রীত
জীবনে যা সব থাকতে পারে জীবন্ত তাই নিয়ে
শান্ত, স্থির, অজ্ঞেয় তা যায় সকলি দিয়ে—
অনুভূত, দত্ত, অতিক্রান্ত, এবং প্রমাণিত
দৃষ্টি সীমার বহুদূরে গভীরেতে গিয়ে
প্রিয় যা সব থাকে সেথায় ত্রুটিও তাতে লীন
মোহিনী গুণও সহ, যেন মৃত্যু ভীতিহীন।

198/ ১৯৮

The lady watched her lover–and that hour
Of lover's and night's and ocean solitude,
O'erflowed her soul with their united power;
Amidst the barren sand and rocks so rude,
She and her wave–worn love had made their bower.
Where nought upon their passion could intrude,
And all the stars that crowded the blue space
Saw nothing happier, than her glowing face.

কন্যে দেখে প্রেমিকে তার, এবং সে সময়
প্রেমের, রাতের আর সাগরের গভীর নীরবতা
একত্রেতে আত্মাতে তার উপজীয়মান হয়
বালুতে আর পাহাড়ে হলেও নিঃসীম রুক্ষতা
তরঙ্গ—তাড়িত প্রেমে সে স্থান কুঞ্জময়
যেখানে আবেগ অনাহৃত, অতি সুরক্ষিতা—
নীল নভেতে প্রস্ফুটিত সকল তারার দল
সবার সেরা দেখে মেয়ের মুখখানি উজ্জল।

199/ ১৯৯

Alas! the love of women! it is known
To be a lovely and a fearful thing;

For all of theirs upon that die is thrown,
And if 'tis lost, life hath no more to bring
To them but mockeries of the past alone,
And their revenge is as the tiger's spring
Deadly and quick, and crushing, yet, as real
Torture in theirs, what they inflict they feel.

হা হতোস্মি, নারীর প্রেম, আমরা জানি ওটি
খুবই ভালো, কিন্তু বটে বিশ্রী ভয়ানক
পুরো জীবন বাজি রেখে খেলতে যে হয় ঘুঁটি
হেরে গেলে জীবনটি হয়ে বরবাদ সম্যক
পুরানো দিনের স্মৃতি ওঠে ব্যঙ্গ হয়ে খাঁটি
প্রতিহিংসায় বাঘের লাফের প্রায় তা সমার্থক
ভয়ংকর, ত্বরিৎ এবং মৃত্যুকর বাস্তব
পীড়নই কেবল—আঘাত দেয়, অনুভবেও সব।

200/ ২০০

They are right; for man, to man so oft unjust,
Is always so to women; one sole bond
Awaits them, treachery is all their trust;
Taught to conceal, their bursting hearts depond
Over their idol, till some wealthier lust
Buys them in marriage and what rests beyond?
A thankless husband, next a faithless lover,
The dressing, nursing, praying, and all's over.

ওই সবই ঠিক্, কারণ মানুষ প্রায়ই অনৈতিক
মহিলাদের প্রতি— তাদের একটিই বন্ধন
তঞ্চকতা—বিশ্বসেতে সারাক্ষনই ঠিক
উচ্ছ্বসিত হৃদয়ে রাখে রক্ষিত গোপন—
প্রেমিকাদের তরে—যাবৎ কামনা সমধিক
বিবাহেতে বাঁধে তাদের ফলতঃ এক্ষন—
সাদামাঠা স্বামী, শেষে প্রেমিক অবিশ্বসী
পোষাকে, সেবায়, প্রার্থনাতে, সব কিছু হয় শেষই।

201/ ২০১

Some take a lover, some take drams or prayers,
Some mind their household, others dissipation,
Some run away, and but exchange their cares,
Losing the advantage of a virtuous station:
Few changes e'er can better their affairs,
Theirs being an unnatural situation,
From the dull palace to the dirty hovel·
Some play the devil, and then write a novel,

কেউ খুঁজে নেয় প্রেমিক, কেউ ওষুধ বা প্রার্থনা
গৃহকাজে মন দেয় কেউ, কেউ বা নিঃসঙ্গতা—
কেউ বা পালায়, অবশ্য রয় খুব উদ্বিগ্নমনা
যেহেতু সে হারায় তার থাকার নিশ্চয়তা
বদলে যে খুব ভালো হয়—তেমনটি ঘটে না—
কারণ তাদের অবস্থা হয়, অস্বাভাবিক, যা তা
প্রাণহীন প্রাসাদের থেকে বস্তি ঘরে বাস
কেউবা বনেন শয়তান, এবং লেখেন উপন্যাস।

202/ ২০২

Haidee was Nautre's bride, and knew not this;
Haidee was Passion's child, born where the sun
Showers triple light, and scorches even the kiss
Of his gazelle-eyed daughters; she was one
Made but to love that she was his
Who was her chosen; what was said or done
Elsewhere was nothing–She had nought to fear,
Hope, care, nor love beyond; her heart beat here.

হেইডি তো প্রকৃতি কন্যা—আজও সে হেথায়
হেইডি তো আবেগ সূতা—সূর্য্যকর যেখানে
অত্যুজ্জ্বল আলো দেয়—চুম্বনও পোড়ায়
হরিনাক্ষী রমনীরও— সে দিল;— যে জনে
প্রেম দিতে জন্ম যার সে ভালবাসে তায়
যাকে সে নিয়েছে বেছে, অন্যে নাহি জানে

কে কোথা কি বলে, লেখে,—নাহি জানে ভয়
আশা, ভয়, প্রেম-পরিণতি চিত্ত বর্তমান ময়,

203/ ২০৩

And Oh! that quickening of the heart, that–beat!
How much it costs us? Yet each rising throb,
Is in its causes as its effect so sweet,
That wisdom, even on the watch to rob
Joy of its alchemy, and to repeat
Fine truths even consience, too has a tough job
To make us understand each good old maxim,
So good–I wonder Castlereagh don't tax`em.

ওহো! তার যে মনের কথা—তার যে ত্বরিৎ গতি
কি মূল্য যে করবে, আদায়—প্রতিটি স্পন্দন
কারণ এবং কার্য্যতেও রমণীয় অতি
বিজ্ঞতা যা থামিয়ে দিতে ব্যস্ত অণুক্ষন
অপসারনেতে যার খুশীর পরিণতি—
বিবেকেরও সাধ্য যা নয় করতে নিরসন
আমাদের ঠিক স্মরণ করায় পুরানো সেই কথা
সত্যি অবাক্! ক্যাসেলরিয়া করবে কি অযথা।

204/ ২০৪

And now'twas done–on the lone shore were plighted
Their heats; the stars, their nuptial torches, shed-
Beauty upon the beautiful they lighted :
Ocean their witness, and the cave their bed,
By their own feelings hallowed and united,
Their priest was Solitude, and they were wed:
And they were happy, for to their young eyes
Each was an angel, and earth paradise.

এবার হ'ল সারা সবই, নির্জন সেই তীরে
তারাগুলি পরিনয়োৎসবের ফেলে আলো—
সুন্দর হ'য় আপতিত সুন্দরের উপরে

সাগর হ'ল সাক্ষী আর গুহা বিছানা হলো
আবেগ ভরে শূন্য করে—উভয়ে এক করে
নির্জনতার যাজকতায় বিবাহ হয়ে গেল—
সুখী তারা হ'ল, কারণ যৌব তাদের চোখে
সকলকে দেখে দেবদূত আর স্বর্গ পৃথিবীকে।

205/ ২০৫

Oh Love! of whom great Caesar was the suitor,
Titus the master, Antony the slave,
Horace, Catullus, scholars, Ovid tutuor.
Sappho the sage blue-stocking, in whose grave
All those may leap, who rather would be neuter
(Leucadia's rock still overlooks the wave)
Oh Love! thou art the very god of evil,
For, after all, we cannot call thee devil.

হে প্রেম, সীজার ছিল তোমার ভক্ত অবেক্ষক
টিটাস ছিল প্রভু এবং এ্যান্টনি চাকর
হোরেস, ক্যাটুল্লাস পণ্ডিত, আর ওভিদ সে শিক্ষক
সাফো ছিলেন সাচ্চা সাধু—যে জনার কবর
ভাবতে পারে তারা, যারা নয় এর সমর্থক
(লিউকেডিয়ার শিলার আড়ে সে ঢেউ নিরন্তর)
হে প্রেম, তুমি যত কিছু কু-এর ভগবান
তা হোক, তবু তোমায় আমরা বলব না শয়তান।

206/ ২০৬

Thou mak'st chaste cannubial state precarious,
And jiestest with the brows of mightiest men.
Caesar and Pompey, Mohomet, Belisarius,
Have much employed the muse of history's pen:
Their lives and fortunes were extemely various,
Such worthles Time will never see again;
Yet to these four in three things the same luck hold,
They all were heroes, conquerors, and cuckolds.

শুদ্ধ বিয়ের বাঁধন তুমি করো অনিশ্চিত
মদমত্ত মানুষ দিয়ে ভ্রুকুটি করাও
সিজার, পম্পি, মহম্মদ, বালিসারিয়ারা-তো
ইতিহাসের লেখন দেবীর অজ্ঞাতে ভরাও
তাদের জীবন সম্পদ এমন ছিল নানা মত
ভবিষ্যতের চোখে যেন পড়বে না কারোও
এ চার জনের তিন জনেরই কপাল কি বিশ্রী
বীর হোক্ বা বিজয়ীই হোক—অবিশ্বাসী স্ত্রী—

207/ ২০৭

Thou mak'st phiosophers; there's Epicurus
And Aristippus, a material crew!
Who to immoral courses would allure us
By theories quite practicable too;
If only from the devil they would insure us,
How pleasant were the maxim, (not quite new),
Eat drink and love, what can the rest avail us?
So said the royal sage Sardanapalus.

তুমি গড়ো দার্শনিক—এপিকুরিয়াস
এবং এ্যারিস্টিপাস—যারা দারুন ভোগবাদী
নীতিহীনতার পথে যাঁরা টানেন অনায়াস
তত্ত্ব যারা খুব সহজে, ইচ্ছা করি যদি
দানোর থেকেও রক্ষা পাওয়ার দেয় তার আশ্বাস—
বক্তব্য কি মধুর (খুব নতুনও নয় যদি)
খাও, পিও, প্রেম করো আর বাকীতে কিবা কাজ—
রাজসাধু সার্দানাপালুসের মতে নেইকো ওতে লাজ।

208/ ২০৮

But Juan! had he quite forgotten Julia?
And should he have forgotten her so soon?
I can't but say it seems to me most truly a
Perplexing question, but, no doubt the moon

Does these things for us, and whenever newly a
Strong palpitation rises, 'tis her boon,
Else how the devil is it that fresh features,
Have such a charm for us poor human creatures

কিন্তু জুয়ান জুলিয়াকে কি পুরোই ভুলেছিল?
তাকে কি সত্যি ভোলা যায় এতই তাড়াতাড়ি?
বল্‌তে আমি পারিনে ঠিক—কারণ এটা হ'ল
বিমূঢ়কারী প্রশ্ন—তবে চাঁদই বাড়াবাড়ি
করে এ সবে, কারণ যখন কিছু এল
হৃদয়ে আবেগ, চাঁদের তখন আনন্দ হয় ভারী
তাই না হলে কেমন করে নোতুন-এর স্বাদ পেলে
অভাগালোকে বিমুগ্ধ হয় পুরানোকে ফেলে।

209/ ২০৯

I hate inconstancy–I loathe, detest,
Abhor, condemn, abjure the mortal made,
Of such quicksliver clay that in his breast
No permanent foundation can be laid,
Save, constant love, has been my constant guest,
And yet last night, being at a masquerade,
I saw the prettiest creature, fresh from Milan,
Which gave me some sensations like a villain.

দ্বিচারিতা ঘৃনা করি, সত্যি দারুণ ঘৃনা—
রুচিহীন বর্জ্য, ঘৃন্য ক্লীন্ন সবায় করে
এমন তরল ক্লেদাক্ত যে তার পরে কভু না
কোনো স্থায়ী ভিত্তি সেথা কখনো না গড়ে,
প্রেম একান্ত একনিষ্ঠ—এ আমার এষনা;
তবু একটা ভীড়ে— যেথা সবাই মুখোস পরে—
গতরাতে দেখলাম এক মিলানের সুন্দরী
দুর্বত্তের মত আমায় দিল বিবশ করি।

210/ ২১০

But soon Philosophy came to my aid,
And whisper'd, 'Think of every sacred tie"

I will, my dear Philosopy I said,
But then her teeth, and then. Oh Heaven! her eye
I'll just enquire if she be wife or maid,
Or neither–out of curiosity–
'Stop, cried Philosophy, with air so Grecian,
(Though she was masqued then as a fair Venetian).

দর্শন এল তাড়াতাড়ি সহায় হতে মম
"শুদ্ধ বাঁধন মনে রেখো" বলল চুপিসারে
বল্লাম আমি—"দর্শন, আমার হবে নাকো ভ্রম
তারপর তার মুক্তো দাঁত আর অক্ষি চোখে পড়ে
দেখতে চাই এ স্ত্রী কারো বা মেয়ে এক নিকম—
অথবা সে কিছুই নয়—কৌতূহল ভরে—'
দর্শন বলে 'থামো' তার ভাবভঙ্গী গ্রীক—
(যদিও উনি মুখোশধারী ভেনেসীয় ঠিক)

211/ ২১১

"Stop" so I stopped–But to return : that which
Men call inconstancy is nothing more
Than admiration due where nature's rich
Profusion with young beauty covers o'er
Some favoured object : and as in the niche
A lovely statue we almost adore
This sort of adoration of the real
Is but a heightening of the' beau ideal!

"থামো"—থামলাম—ফিরতে কেবল, মানুষ যাকে বলে
দ্বিচারিতা—তাই কিন্তু বিমুগ্ধতার নাম
প্রকৃতি যতো আশীষ ভার দেয় অকৃপন ঢেলে
কিশোরী কোনো গড়ে তোলে সুন্দরী সুঠাম
প্রিয় কোনো বস্তু যেমন কুলুঙ্গীতে তুলে'—
শ্রদ্ধা ভরে পূজা করে নিত্য অবিরাম
তেমনি এ এক বিমুগ্ধতা বাস্তবতার প্রতি
"আদর্শ সৌন্দর্য্যের" এক মাত্র সমুত্থিতি।

212/ ২১২

Tis the perecption of the beautiful,
A fine extension of the faculties,
Platonic, universal, wonderful,
Drawn form the stars, and filtered through the skies,
Without which life would be extremely dull :
In short it is the use of our own eyes,
With one or two small senses added just
To hint that flesh is formed of fiery dust.

এটা হ'ল সুন্দরকে সঠিক মত দেখা
অণুভূতি ক্ষমতার বিশুদ্ধ বিস্তৃতি
প্লেটোর যেমন, সার্বজনীন, বিস্ময়তায় লেখা
তারার থেকে নীত এবং আকাশ ছাঁকা এটি
যার বিহনে জীবন হয় এক্কেবারে ফাঁকা
মোটের উপর এ আমাদের চোখের মিঠে দিঠি
সঙ্গেতে তার দু'একখানি প্রত্যঙ্গ জোড়া
বোঝাতে যে আগুনে ধূলোয় শরীর হ'ল গড়া।

213/ ২১৩

Yet'tis painful feeling, and unwilling,
For surely if we always could perceive
In the same object graces quite as killing
As when she rose upon us like an Eve,
'T would saw us many a heart ache, many a shilling,
(For we must anyhow get them, or grieve)
Whereas if one sole lady pleased for ever,
How pleasant for the heart, as well as liver.

কষ্টদায়ক অণুভূতি এটি, অনিচ্ছুকও
এমন যদি হ'ত—আমরা দুইই সমান ভাবি
একের মাঝে সৌন্দর্য্যও মারন উন্মুখও
সামনে যদি দাঁড়ায় কোন নারী আর্বির্ভাবি
থামতো অনেক হৃদয় ব্যথা বাঁচতও অর্থও
(যাহোক করে যা পেতে হয়, নয় ব্যর্থ সবই)

কিন্তু যদি একই নারী হয় তৃপ্ত চিরকাল
শান্ত কতো হয় যে হৃদয়, যকৃতও দেয় তাল।

214/ ২১৪

The heart is like the sky, a part of heaven,
But changes night and day too, like the sky;
Now o'er it clouds and thunder must be driven,
And darkness and destruction as on high;
But when it hath been scorched, and pierced, and riven,
Its storms expire in water-drops; the eye
Pours forth at last the heart's-blood turned to tears
Which make the English climate of our years.

হৃদয় হ'ল আকাশ তা স্বর্গের এক ভাগ
দিনে রাতে বদলায় তা, আকাশ যেমন করে
এর উপরে মেঘ, বজ্র রবেই সমভাগ
আঁধার এবং ধ্বংস, তাও সমান বিশদ করে'
কিন্তু যখন ছেঁড়ে ফুঁড়ে, এবং জ্বলে আগ
ঝড়ো বাতাস বর্ষনেতে অশ্রু ঝরে পড়ে
শেষ—হৃদরক্ত চক্ষু হতে অবশেষে হায়
ইংল্যান্ডের বর্তমানের আবহ্ সমপ্রায়।

215/ ২১৫

The liver is the lazaret of bile;
But very rarely executes its function
For the first passion stays there such a while
That all the rest creep in and form a junction
That knots of vipers on a dunghill's soil
Rage, fear, hate, jealously, revenge, compunction.
So that all mischiefs spring up from the entrail,
Like earthquakes from the hidden fire called "central"

যকৃত হ'ল পিত্ত রাখবার একান্ত আশ্রয়
কিন্তু এটা কচিৎ করে আপনার যা কাজ

